প্রকাশ ঃ ১৫ই আগস্ট ১৯৫৯

প্রকাশক ঃ
মণি সান্যাল
মনীষা গ্রন্থালয় (প্রাঃ) লিঃ
৪/৩বি বঙ্কিম চ্যাটার্জী স্ট্রিট, কলিকাতা-৭৩

মুদ্রক ঃ
শম্ভুনাথ চক্রবর্তী
লক্ষ্মী নারায়ণ প্রেস
৪৫/১/এইচ/১৪ মুরারী পুকুর রোড, কলিকাতা-৩৪

# ভূমিকা

'সাক্ষরতা প্রকাশনে'র এই 'কৃত্তিবাসী রামায়ণ' প্রকাশ করার প্রধান উদ্দেশ্য তাঁদের সদ্যসাক্ষর পাঠকদের হাতে সর্ব বাঙালীর প্রিয় একখানা অবশ্যপাঠ্য বই তুলে দেওয়া। সেইসঙ্গে স্বল্প-মূল্যতার জন্য এ বই সাধারণ বাঙালি পাঠকেরও তা সমাদর লাভ করবে, এও তাঁরা আশা করেন। কারণ, এমন বাঙালি কে আছে যে 'কৃত্তিবাসী রামায়ণ' বা 'কাশীদাসী মহাভারত' পড়তে চায় না?

এক সময়ে এই রামায়ণ-মহাভারত ছিল বাঙালির প্রধান পাঠ্য। তাছাড়া, যাত্রা, কথকতা, কবিগান, ভাসান, পাঁচালী প্রভৃতি নানা পালাগানের মত রামায়ণও গাওয়া হ'ত। অধিকাংশ যাত্রা ও গানগাথার বিষয়ই ছিল পুরাণ, বিশেষ করে রামের কথা ও কৃষ্ণের কথা। শত দেড়েক বৎসর আগে (১৮০৩-১৮০৪ খ্রীঃ) শ্রীরামপুরের পাদ্রীরা তাঁদের মুদ্রাযন্ত্রে কৃত্তিবাসের রামায়ণ বাঙালির ঘরে ঘরে পৌঁছে দেবার আয়োজন করেন। পরে সে অঞ্চলে প্রচলিত কাশীদাসের মহাভারতও তাঁরা ছেপে প্রকাশিত করেন। যারা পড়তে জানে তারা পড়ে, যারা পড়তে জানে না তারা চারিদিকে গোল হয়ে বসে পড়া শোনে—সাধারণ বাঙালির কাছে রামায়ণ বলতে 'কৃত্তিবাসী রামায়ণ', মহাভারত বলতে 'কাশীদাসী মহাভারত'।

অবশ্য যাঁরা সংস্কৃত জানতেন এবং আগ্রহবান্ ছিলেন তাঁরা বাল্মীকির রামায়ণও পড়তেন। কিন্তু ব্রাহ্মণ-পণ্ডিত ছাড়া কয়জন ততটা সংস্কৃত জানত আর মূল রামায়ণ পড়ত? সাধারণ মানুষের মধ্যে রামায়ণ-মহাভারতের কথা নানারূপে পৌঁছে গিয়েছিল দু-হাজার—আড়াই-হাজার বৎসর আগেই। বাল্মীকির পরে তা একটা সর্বগ্রাহ্য আকারও লাভ করে। ক্রমে সেই রামায়ণ-কথা দেশীয় ভাষায় লিখিত হতে থাকে। এখন তিনটি আধুনিক ভারতের ভাষায় তিনটি এরূপ মহাগ্রন্থ পাই—তামিল ভাষায় লিখিত কম্বনের রামায়ণ—সে প্রায় ৮-৯ শতবৎসর আগে লেখা, খুব বড় নয়। সেই তামিল ভাষা এখনকার তামিল-ভাষীরা পড়েও সহজে বুঝতে পারে না। বাঙলায় লিখিত কৃত্তিবাস ওঝার 'রামপাঁচালী',—তা বোধ হয় প্রায় পাঁচ শত বৎসর আগে লেখা, তাই আমাদের 'কৃত্তিবাসী রামায়ণ'। আর কৃত্তিবাসের শতখানেক বৎসর পরে কোশলিয়া উপভাষায় ('আওধি উপভাষায়') গোস্বামী তুলসীদাসজীর 'রামচরিতমানস', তাই হিন্দীভাষী জগতের তুলসী রামায়ণ, অবশ্য সেই আওধি ভাষা—হিন্দীতে ব্যাখ্যা করে না দিলে হিন্দীভাষীরাও সাধারণতঃ তুলসী রামায়ণ বুঝে উঠতে পারে না। এই তিন ভাষার লোকদের তাই শত শত বৎসর ধ'রে রামায়ণকাহিনীর সঙ্গে পরিচয়। কারণ, একে তো তা রামচন্দ্রের কথা, তার উপর এত গল্প, এত আনন্দ আর কিসে পাওয়া যাবে? বাঙলায় কৃত্তিবাসের পরেও বহু কবিআরও রামায়ণ লিখেছিলেন,—কেউ আংশিক, কেউ প্রায় সম্পূর্ণ, কেউ বিশেষ বিশেষ দৃষ্টিভঙ্গী থেকে। তবে কৃত্তিবাসই বাঙালির কাছে রামায়ণের প্রধান কবি—যেন মহর্ষি বাল্মীকির বাঙালি প্রতিনিধি।

কৃত্তিবাস কে? কৃত্তিবাস-রামায়ণে তাঁর নিজ মুখে নিজের পরিচয় পাওয়া যায়। তাঁর নিজের লেখা বলেই অনেকে তা মনে করেন। সে অনুসারে তাঁর গোষ্ঠী-গোত্র, পিতা-মাতা, ভ্রাতা-ভগ্নী, এবং যে রাজার তিনি সমাদর লাভ করেন, যাঁর রাজত্বকালে রামায়ণ রচনা করেন, সেই রাজা ও তাঁর পাত্রমিত্রদের কথাও জানতে পারি। মনে হয় সেই গৌড়েশ্বর রাজা গণেশ, খ্রীঃ ১৪০৯ থেকে খ্রীঃ ১৪১৪ পর্যন্ত যিনি রাজত্ব করেন; সম্ভবতঃ কৃত্তিবাসের 'রামপাঁচালী' ওইরূপ সময়ে রচিত হয়েছিল। তাঁর পরেও বাঙলা ভাষায় যাঁরা অনেকে রামায়ণ লিখেছিলেন, আমরা জানি, তাঁদের মধ্যে একজন স্ত্রীকবিও

ছিলেন,—দ্বিজ বংশীদাসের কন্যা চন্দ্রাবতী। বাংলাদেশের মৈমনসিংহ অঞ্চলে তাঁর রামায়ণ মুখে মুখে গাওয়া হত। এরূপ আরও অনেকে রামায়ণ লিখেছিলেন—তার মধ্যে প্রসিদ্ধ উত্তরবঙ্গের 'অদ্ভুত আশ্চর্য রামায়ণ কথা' (পাবনার নিত্যানন্দ আচার্যের লেখা), নোয়াখালি-ভুলুয়ার ভবানী দাসের ('শ্রীরাম পাঁচালী') এবং আরও পরেকার কোচবিহার ও বাঁকুড়ার রামায়ণ বিষয়ের কবিরা যেমন, ফকিররাম 'কবিভূষণে'র, 'কবিচন্দ্র' শঙ্কর চক্রবর্তী ('অধ্যাত্ম রামায়ণ'), বিশেষ করে 'যতি' রামানন্দ ঘোষ ও জগৎরাম বাঁড়ুজ্জে ('অদ্ভুত রামায়ণ'), প্রভৃতি। এইসব বাঙলা রামায়ণের কথা ডঃ দীনেশচন্দ্র সেন ইংরেজীতে 'দি বেঙ্গলী রামায়ণ'-এ জানিয়েছেন, অনেকেও বাঙলা সাহিত্যের ইতিহাসে লিখেছেন (সংক্ষেপে দ্রষ্টব্য—গোপাল হালদারের 'বাঙলা সাহিত্যের রূপরেখা'র, প্রথম খণ্ড)। সেই সব কবিদের কারও কারও লেখা এই 'কৃত্তিবাসী রামায়ণে' ঢুকে গিয়েছে। কারণ, কৃত্তিবাসের 'রামপাঁচালী'র ভাষা লেখকদের হাতে বদলে বদলে এসেছে শুধু ভাষা নয়, যা বাঙালী সাধারণ মানুষের প্রাণমন চায় সেরূপ উপাখ্যানও ক্রমে তার অঙ্গীভূত হয়েছে। বিশেষ করে খ্রীঃ ১৮৩০-'৩৪ সালে শ্রীরামপুরের মুদ্রিত সংস্করণে পণ্ডিত জয়গোপাল তর্কালঙ্কার সেই ভাষাকে আরও মেজে-ঘষে একেবারে নতুন করে দেন। এই 'জয়গোপালী কৃত্তিবাস' বটতলায় ছাপা হয়ে হয়ে তা-ই গত সোয়াশ বৎসর ধরে বাঙালীর ঘরে ঘরে পৌঁছে গিয়েছে—এখন তারই নাম 'কৃত্তিবাসী রামায়ণ'—তা কৃত্তিবাসেরও যেমন, তেমনি সকল বাঙালীর ; এ যেন বাঙালীর লোকরামায়ণ। বঙ্গীয় সাহিত্য পরিষদের সম্পাদকেরা, ঢাকার নলিনীকান্ত ভট্টশালী, ডঃ দীনেশচন্দ্র সেন প্রভৃতি পণ্ডিতেরা খাঁটি কৃত্তিবাসী রচনা খুঁজেও উদ্ধার করতে পারেননি। প্রয়োজনই বা কি ?

রামায়ণের কাহিনী ও মহাভারতের কাহিনী যুগে যুগে, দেশে দেশে, অঞ্চলে-অঞ্চলে বদলে বদলে এভাবেই গড়ে উঠেছে—বাল্মীকির রামায়ণে যা রামের কথা আছে তা ছাড়াও সেই হাজার বৎসর আগেও এদেশে আরও রামের কথা প্রচলিত ছিল। তা ছাড়াও, বাল্মীকিরও পূর্বে পালি, 'দশরথ জাতকে'র গল্পে রাম-সীতা ছিলেন ভ্রাতাভগ্নী, তারপর পতিপত্নী। চীন থেকে যবদ্বীপ, সুমাত্রা এমনকি ইন্দোচীনে রামায়ণের প্রধান প্রধান কাহিনী কথায়, এমন কি মন্দিরের চিত্রে ছড়িয়ে পড়েছিল। অবশ্য প্রায় সর্বত্রই মোটামুটি মিলও আছে—তিনটি মূল আখ্যান সকলের অবলম্বন—অযোধ্যার কাহিনী, কিষ্কিন্ধ্যার কাহিনী ও রাবণের কাহিনী। বাল্মীকির রামায়ণে সেই দুই-আড়াই হাজার বৎসর আগেকার প্রচলিত প্রধান উপাখ্যানগুলি একটা কবিত্বময় রূপ লাভ করেছে—তখনকার ব্রাহ্মণ্যধর্মের সামাজিক আদর্শ তাতে তুলে ধরা হয়েছে। ব্যাসের মহাভারতেও কুরুপাণ্ডবের কথা, যদুবংশের কথা ও প্রচলিত উপাখ্যানগুলি একত্র গ্রথিত হয়েছিল। তাতেও সেই ধর্ম স্থাপনের আদর্শ তুলে ধরার চেষ্টা হয়েছিল। কিন্তু সেই মহাভারত তা সত্ত্বেও নানাভাবের ও নানা কর্মের সংঘাত ও সম্মেলন সমন্বিত ভারতবর্ষের এক মহা-ইতিহাস। তাই সংস্কৃত মহাভারত ইতিহাসের তথ্যের আকর। যেমন কালীপ্রসন্ন সিংহের অনুবাদে হলেও, সেই ইতিহাস বুঝে বুঝে পড়া শিক্ষিতদের একটা কর্তব্য, বাল্মীকির রামায়ণেরও সে গুরুত্ব আছে ; কিন্তু মহাভারতের তুলনায় কম। বাল্মীকির রামায়ণের প্রধান গুরুত্ব—তা আদর্শের চিত্রশালা। উদ্দেশ্য—গৃহী ও সামাজিক মানুষের কাছে অনুকরণীয় মহৎ চরিত্র তুলে ধরা ;—পিতার আদর্শ, পুত্রের আদর্শ, পতির আদর্শ, পত্নীর আদর্শ, ভ্রাতার আদর্শ, রাজাপ্রজার আদর্শ, প্রভুভৃত্যের আদর্শ—এসব লোকের জীবনে স্থাপন করা। দ্বিতীয়তঃ, বাল্মীকির অসামান্য কৃতিত্ব—মহাকাব্য রচনা, সরল সংস্কৃত ভাষায় অপূর্ব শৌর্যবীর্যসমৃদ্ধ করুণ রসের মহাকাব্য তাঁর রামায়ণ—চরিত্রচিত্রে কেন, প্রকৃতি-বর্ণনায়ও তা মনোহরণ করে। সে সব অনুবাদে রক্ষা করা সহজ নয়। তবু রাজশেখর বসুর রামায়ণের সারানুবাদ সুপাঠ্য।

'কৃত্তিবাসী রামায়ণে'র গুণ কিন্তু সেরূপ নয়। প্রথমতঃ তা অনুবাদ নয়, প্রায় স্বতন্ত্র এক কাব্য। তাতে এমন অনেক কথা আছে যা বাল্মীকিতেও নেই, কিন্তু বাঙালীর মনোরঞ্জক—যেমন 'অঙ্গদ-রায়বারের' বিদ্রূপ কিম্বা তরণীসেনের ভক্তিভরা অশ্রুধৌত কাহিনী। (এ দুটি কৃত্তিবাসেরও রচনা নয়, পরেকার অন্য কবিদের লেখা)। আসল কথা, 'কৃত্তিবাসী রামায়ণে'র রাম বীর হলেও বাঙালী বীর, স্নেহে মমতায় কোমল প্রকৃতির মানুষ। আর রাম-সীতা-লক্ষ্মণ প্রত্যেকটি বাঙালি আদর্শে বাঙালি ঘরের মানুষ। 'কৃত্তিবাসী রামায়ণে' ভক্তির প্রাবল্য যথেষ্ট। তবু আমাদের জানা উচিত, তুলসী দাসের 'রামচরিতমানসে' ভক্তি আরও গভীর, আর তুলসীদাসের কবিত্ব অতুলনীয়।

'কৃত্তিবাসী রামায়ণ' আমাদের অন্ততঃ চারশ' বৎসর ধরে আপনার হয়ে উঠেছে। আবার চার শ বৎসর ধরে সে রামায়ণ আমাদের নিজেদের আদর্শ ও নিজেদের চরিত্র নিজেদের কাছে তুলে ধরেছে। দু-হাজার বৎসর ধরে 'বাল্মীকি রামায়ণ' সর্বভারতীয় বর্ণাশ্রমধর্মের আদর্শ তুলে ধরেছে। বাল্মীকিকে মেনেও, কৃত্তিবাসী রামায়ণ ধরে রেখেছে বাঙালীর নিজের ঘরোয়া আদর্শ। এ আদর্শ এখনো প্রাণময়—যদি আমরা বুঝি কী কী কালের নিয়মে এখন অচল, কী কী এখনো গ্রহণীয়। যেমন, হোন শ্রীরাম অবতার, কিন্তু মানুষের আদর্শ হিসেবে রামের বালিবধে, সীতা-ত্যাগে সেদিনেও লোকের দ্বিধা ছিল। আজ আমরা কি বেদপাঠের জন্য রাজা রামচন্দ্রের দ্বারা শূদ্রের শিরচ্ছেদ সমর্থন করব? না, শ্রীরামের গুহক চণ্ডালকে কোল দেওয়া, শবরীকে সম্মান দেওয়া, সমাজচ্যুতা অহল্যাকে সমাজে পুনঃস্থাপন করার প্রাণবান্ মানবীয় দৃষ্টান্তও আদর্শকে বেশি গুরুত্ব দেব? রামায়ণ পড়তে পড়তে আজও আমরা যে রাম ও সীতার প্রতি শ্রদ্ধা ও ভক্তি পোষণ করি—তাঁরা হচ্ছেন এই চিরদিনের মহানুভব রাম, চিরদুঃখিনী অথচ মাধুর্যময়ী স্বভাব-সচেতনা সীতা—যিনি স্বামীর দ্বারা অপমানের বিরুদ্ধে আপনার শেষ প্রতিবাদ জানান সমস্ত পুরুষ-শাসিত সমাজ-কর্তৃত্বের বিরুদ্ধে, রাজশক্তির বিরুদ্ধে—'ধরণী তুমিই আমাকে কোলে স্থান দাও।' বাল্মীকি ও কৃত্তিবাসের চরিত্ররা আমাদের যুগযুগ-বাহিত সমাজ-জীবনের আদর্শগত রূপ; আমাদের তাঁরা পোষণ করেছেন, পালন করেছেন, আশ্রয় দিয়েছেন। তাঁদের সেই আশ্রয় আরও বিস্তৃত হয়ে, তাঁদের সেই জীবনবাণী আরও মহত্তর হয়ে সর্বকালীন সত্যের বোধনমন্ত্র রূপে দেশের আক্ষুদ্র সকলের মধ্যে সর্বাঙ্গীণ ও সর্বজনীন জীবনধর্মের প্রেরণা হয়ে উঠতে পারে—এ কথা বিন্দুমাত্র অত্যুক্তি নয়। এ জন্যই, ভারতীয় জীবন-রূপকে বুঝবার জন্য মহাভারতের অনুবাদ; এবং বাঙালির অন্তররূপকে বুঝবার জন্য কৃত্তিবাসের রামায়ণ আমরা আমাদের সদ্যসাক্ষর স্বদেশবাসীদের হাতে তুলে দিতে চাই। অন্ততঃ সুশিক্ষা ও গল্পপাঠের এমন আনন্দ আর কোথাও তাঁরা পাবেন না।

'কৃত্তিবাসী রামায়ণের' বহু সংস্করণ বাজারে প্রচলিত। সাধারণভাবে কোনটিই উপেক্ষণীয় নয়। সম্পাদকীয় মৌলিকতা যার যা তাও গুরুতর কিছু নয়। কারণ তাতে মৌলিকতার বিশেষ অবকাশ আছে, আমরা বোধ করিনি। তথাপি সবিনয়ে সকল সংস্করণের কর্তৃপক্ষকে আমরা কৃতজ্ঞতা জ্ঞাপন করি। জয়গোপাল থেকে ডঃ দীনেশচন্দ্র সেন কেন, আধুনিকতম বটতলার প্রকাশকদের সকলেরই নিকট আমাদের ঋণ। বর্তমান প্রকাশকদের প্রয়াসও নিশ্চয় প্রশংসনীয়—এই দুর্মূল্যতা ও মুদ্রণ-সংকটের মধ্যেও তাঁরা সুলভ মূল্যে এই গ্রন্থ প্রচারে সাহসী হয়েছেন। তাঁদের প্রয়াস সার্থক হোক। ইতি

গোপাল হালদার

## সূচীপত্র

## সুন্দরাকাণ্ড

লঙ্কাকাণ্ড

## উত্তরাকাণ্ড



**বিষ্ণুর চারি অংশে প্রকাশ**

গোলোক বৈকুণ্ঠপুরী সবার উপর।
লক্ষ্মীসহ তথায় আছেন গদাধর ॥
সেখানে অদ্ভুত বৃক্ষ দেখিতে সুচারু।
যাহা চাই তাহা পাই নাম কল্পতরু ॥
দিবানিশি তথা চন্দ্রসূর্য্যের প্রকাশ।
তার তলে আছে দিব্য বিচিত্র আবাস ॥
নেতপাট সিংহাসন-উপরেতে তুলি।
বীরাসনে বসিয়া আছেন বনমালী ॥
মনে মনে প্রভুর হইল অভিলাষ।
এক অংশ চারি অংশে হইব প্রকাশ ॥
শ্রীরাম ভরত আর শত্রুঘ্ন লক্ষ্মণ।
এক অংশে চারি অংশ হৈলা নারায়ণ ॥
লক্ষ্মীমূর্ত্তি সীতাদেবী বসেছেন বামে।
স্বর্ণছত্র ধরেছেন লক্ষ্মণ শ্রীরামে ॥
ভরত শত্রুঘ্ন তাঁরে ঢুলান চামর।
হনূমান স্তব করে যুড়ি দুই কর ॥
এইরূপে বৈকুণ্ঠে আছেন গদাধর।
হেনকালে চলিলা নারদ মুনিবর ॥
বীণাযন্ত্র হাতে করি হরিগুণ গান।
উত্তরিলা গিয়া মুনি প্রভু-বিদ্যমান ॥
রূপ দেখি বিহ্বল নারদ চান ধীরে।
বসন তিতিল তাঁর নয়নের নীরে ॥
হেন রূপ ধরিলেন কেন নারায়ণ।
ইহা জিজ্ঞাসিব গিয়া যথা পঞ্চানন ॥
ভাবী ভূত বর্ত্তমান শিব ভাল জানে।
এ কথা কহিব গিয়া মহেশের স্থানে ॥
এতেক ভাবিয়া যাত্রা করে মুনিবর।
উত্তরিলা প্রথমেতে ব্রহ্মার গোচর ॥
বিধাতারে লয়ে যান কৈলাসশিখরে।
শিবকে বন্দিয়া পরে বন্দিলা দুর্গারে ॥
নিরখিয়া দুইজনে তুষ্ট মহেশ্বর।
জিজ্ঞাসা করেন তবে তাঁদের গোচর ॥
কহ ব্রহ্মা, কহ হে নারদ তপোধন।
দোঁহে আনন্দিত অদ্য দেখি কি কারণ ॥
বিরিঞ্চি বলেন শুন দেব ভোলানাথ।
দেখিলাম গোলোকে অপূর্ব্ব জগন্নাথ ॥
দেখিতাম পূর্ব্বেতে কেবল নারায়ণ।
চারি অংশ দেখিলাম কিসের কারণ ॥
ব্রহ্মাবাক্য শুনিয়া কহেন কৃত্তিবাস।
সেইরূপ ইহকালে হইবে প্রকাশ ॥
যে রূপে আছেন হরি গোলোক-ভিতর।
জন্ম নিতে আছে ষাটি সহস্র বৎসর ॥
রাবণ রাক্ষস হবে পৃথিবীমণ্ডলে।
তাহারে বধিতে জন্ম লবেন ভূতলে ॥
দশরথ-ঘরে জন্ম নিবে চারিজন।
শ্রীরাম লক্ষ্মণ আর ভরত শত্রুঘ্ন ॥
এক অংশ নারায়ণ চারি অংশ হৈয়া।
তিন গর্ভে জন্মিবেন শুভক্ষণ পাইয়া ॥

জানকী সহিত রাম লইয়া লক্ষ্মণ।
পিতৃসত্য পালনার্থ যাইবেন বন॥
সীতা উদ্ধারিবে রাম মারিয়া রাবণ।
লবকুশ নামে হবে সীতার নন্দন॥
মনুষ্য গোহত্যা-আদি যত পাপ করে।
একবার রামনামে সর্ব্বপাপ তরে॥
মহাপাপী হয়ে যদি রামনাম লয়।
সংসারসমুদ্র তার বৎসপদ হয়॥
হাসিয়া বলেন ব্রহ্মা শুন ত্রিলোচন।
পৃথিবীতে হেন পাপী আছে কোন্ জন॥
ধূর্জ্জটি বলেন মম বাক্যে দেহ মন।
মধ্যপথে মহাপাপী আছে একজন॥
তারে গিয়া রামনাম দেহ একবার।
তবে সে নিতান্ত মুক্ত হইবে সংসার॥
বিধাতা নারদমুনি ভাবে দুইজন।
পৃথিবীতে মহাপাপী আছে সে কেমন॥
চ্যবন মুনির পুত্র নাম রত্নাকর।
দস্যুবৃত্তি করে সেই বনের ভিতর॥
বিরিঞ্চি নারদ দোঁহে সন্ন্যাসী হইয়া।
রত্নাকর কাছে দোঁহে মিলিল আসিয়া॥
বিধাতার মায়া হৈল রত্নাকর প্রতি।
সেই দিনে সেই পথে কারো নাহি গতি
উচ্চবৃক্ষে চড়িয়া সে চতুর্দ্দিকে চায়।
ব্রহ্মানারদেরে পথে দেখিবারে পায়॥
ভাবে দস্যু রত্নাকর লুকাইয়া বনে।
সন্ন্যাসী মারিয়া বস্ত্র লইব এক্ষণে॥
বিধাতা নারদ দোঁহে যান সেই পথে।
লোহার মুদ্গর তোলে ব্রহ্মারে বধিতে॥
ব্রহ্মার মায়াতে তার মুদ্গর না চলে।
মায়ায় মুদ্গর বদ্ধ তার করতলে॥
না পারে মারিতে দস্যু ভাবে মনে মন।
ব্রহ্মা জিজ্ঞাসেন, বাপু, তুমি কোন্ জন॥
রত্নাকর বলে তুমি না চিন আমারে।
লইব তোমার বস্ত্র মারিয়া তোমারে॥
ব্রহ্মা বলে মোরে মারি কত পাবে ধন।
করিয়াছ যত পাপ কহিব এখন॥
শত শত্রু মারিলে যতেক পাপ হয়।
এক গো বধিলে তত পাপের উদয়॥
একশত ধেনু বধ যেই জন করে।
তত পাপ হয় যদি এক নারী মারে॥
একশত নারীহত্যা করে যেই জন।
তত পাপ হয় এক মারিলে ব্রাহ্মণ॥
একশত ব্রহ্মবধে যত পাপোদয়।
এক ব্রহ্মচারিবধে তত পাপ হয়॥
ব্রহ্মচারী মারিলে পাতক হয় রাশি।
সংখ্যা নাই কত পাপ মারিলে সন্ন্যাসী॥
যেই পথ দিয়া গতি করেন সন্ন্যাসী।
আড়ে দীর্ঘে চারিক্রোশ তুল্য বারাণসী॥
সে পাপ করিতে যদি থাকে তব মন।
করহ এতেক পাপ কহিনু এখন॥
শুনিয়া কহিল দস্যু রত্নাকর হাসি।
মারিয়াছি তোমা হেন কতেক সন্ন্যাসী॥
ব্রহ্মা বলিলেন যদি না ছাড়িবে মোরে।
ভাল স্থল দেখি তবে বধহ আমারে॥
যথা কীটপতঙ্গাদি পিপীলিকা গন্ধে।
লোভে না আইসে ঘৃতে খাইতে আনন্দে॥
মারিয়া দণ্ডের বাড়ি পাড়িবা ভূমিতে।
পিপীলিকা মরিবেক আমার চাপেতে॥
জিজ্ঞাসেন ব্রহ্মা পাপ কর কার লাগি।
তোমার এ পাতকের কে হইবে ভাগী॥
দস্যু বলে আমি যত লয়ে যাই ধন।
মাতা পিতা পত্নী আমি খাই চারিজন॥
যেবা কিছু বেচি কিনি খাই চারিজনে।
আমার পাপের ভাগী সকলে এক্ষণে॥
শুনিয়া হাসিয়া ব্রহ্মা কহিলেন তবে।
তোমার পাপের ভাগী তারা কেন হবে॥
করিয়াছ যত পাপ আপনার কায়ে।
আপনি করিলে পাপ আপনারি দায়ে॥
জিজ্ঞাসা করিয়া তুমি আইস নিশ্চয়।
তোমার পাপের ভাগী তারা যদি হয়।
নিতান্ত আমারে বধ কর তবে তুমি।
এই বৃক্ষতলেতে বসিয়া থাকি আমি॥
হরিষে বিষাদে দস্যু লাগিল ভাবিতে।
বলে এই যুক্তি বুঝি কর পলাইতে॥
ব্রহ্মা বলে সত্য করি না পলাব আমি।
মাতা পিতা পত্নী সবে জিজ্ঞাসহ তুমি॥

অতঃপর যায় দস্যু ফিরি ফিরি চায়।
ভাবে বুঝি ভাঁড়াইয়া সন্ন্যাসী পলায়॥
প্রথমে পিতার কাছে করে নিবেদন।
আদিকাণ্ডে গান কৃত্তিবাস বিচক্ষণ॥



### রামনামে দস্যু রত্নাকরের পাপক্ষয়

মানুষ মারিয়া আনি যত ধন আমি।
আমার পাপের ভাগী বট কিনা তুমি॥
পুত্রের বচন শুনি কুপিল চ্যবন।
হেন কথা তোমায় বলিল কোন্ জন॥
কোন্ শাস্ত্রে শুনিয়াছ কে কহে তোমারে।
পুত্রকৃত পাপভাগ লাগিবে পিতারে॥
অজ্ঞান বালক তোরে কি কহিব কথা।
কভু পিতা পুত্র হয পুত্র হয় পিতা॥
যখন বালক ছিলা পিতা ছিনু আমি।
এখন বালক আমি পিতা হৈলা তুমি॥
যখন বালক ছিলা না ছিল যৌবন।
বহু দুঃখ করি তব করেছি পালন॥
যত করিয়াছি পাপ আপনি সংসারে।
সে সব পাপের ভাগ না লাগে তোমারে॥
এবে পিতা হইয়াছ পুত্রতুল্য আমি।
কোনরূপে আমারে পুষিবে নিত্য তুমি॥
মনুষ্য মারিতে তোমা বলে কোন্ জন।
তোমার পাপের ভাগী হব কি কারণ॥
শুনিয়া বাপের বাক্য মাথা হেঁট করে।
কান্দিতে কান্দিতে কহে মায়ের গোচরে॥
সত্য করি আমারে গো কহিবা জননী।
আমার পাপের ভাগী হইবা আপনি॥
জননী কহিলা ক্রুদ্ধা হইয়া অপার।
এক দিবসের ধার কে শোধে মাতার॥
দশ মাস গর্ভে ধরি পুষেছি তোমায়।
তব কৃত পাপ, পুত্র, না লাগে আমায়॥
শুনিয়া মায়ের বাক্য মাথা হেঁট কৈল।
পত্নীর নিকটে গিয়া সকল কহিল॥
জিজ্ঞাসি তোমারে, প্রিয়ে, সত্য করি কও।
আমার পাপের ভাগী হও কি না হও॥

শুনিয়া স্বামীর বাক্য কহিছে রমণী।
নিবেদন করি, প্রভু, শুন গুণমণি॥
বিধাতা করিল মোরে অর্দ্ধাঙ্গের ভাগী।
অন্য পাপ নিতে পারি এ পাপ তেয়াগি॥
যখন করিলা তুমি আমারে গ্রহণ।
সর্ব্বদা করিবা মম রক্ষণপোষণ॥
আর যত পাপ-পুণ্য-ভাগ লাগে মোরে।
পোষণার্থে পাপভাগ না লাগে আমারে॥
মনুষ্য মারিতে কেবা বলিল তোমায়।
এইমাত্র জানি তুমি পালিবে আমায়॥
শুনিয়া ভার্য্যার কথা রত্নাকর ডরে।
কেমনে তরিব আমি এ পাপসাগরে॥
ডুবিনু পাপেতে মম কি হইবে গতি।
কান্দিতে লাগিল দস্যু স্মরিয়া দুষ্কৃতি॥
লোহার মুদ্গর নিজ মাথায় মারিয়া।
পড়িল ভূমেতে দস্যু অচেতন হৈয়া॥
উঠিয়া মুনির পুত্র ভাবিল অন্তরে।
সেই মহাজন যদি মোরে কৃপা করে॥
ইহা ভাবি উভয়ের সন্নিধানে গিয়া।
কহিল ব্রহ্মার পায় দণ্ডবৎ হৈয়া॥
একে একে জিজ্ঞাসিনু আমি সবাকারে।
মম পাপভাগী কেহ নাহিক সংসারে॥
আপনি করিয়া কৃপা দিলা দিব্যজ্ঞান।
এই সব পাপে কিসে পাব পরিত্রাণ॥
কহিলেন পিতামহ মুনির কুমারে।
তুমি স্নান করিয়া আইস সরোবরে॥
শুনি চলে রত্নাকর সরোবর-পাড়ে।
তার দৃষ্টিমাত্র জল বাষ্প হৈয়া উড়ে॥
শুষ্ক স্থলে মরে মীন মকর কুম্ভীর।
কহিল ব্রহ্মার কাছে না পাইয়া নীর॥
ছিল যে অগাধ জল এই সরোবরে।
মম দৃষ্টিমাত্র তাহা যাইল অন্তরে॥
শুনিয়া কহেন ব্রহ্মা সঙ্গী তপোধনে।
হইয়াছে পূর্ণ পাপ তরিবে কেমনে॥
কমণ্ডলুজল ছিল দিলেন মাথায়।
মহামন্ত্র মুনি তারে কহিবারে যায়॥
নিকটে আসিয়া ব্রহ্মা কহে তার কর্ণে।
একবার রামনাম বল রে বদনে॥

পাপে জড় জিহ্বা রাম বলিতে না পারে।
কহিল আমার মুখে ও কথা না স্ফুরে ॥
শুনিয়া ব্রহ্মার বড় চিন্তা হৈল মনে।
উচ্চারিবে রামনাম এ মুখে কেমনে ॥
ম-কার করিলে অগ্রে রা করিলে শেষে।
তবে না পাপীর মুখে রামনাম আসে ॥
ব্রহ্মা বলিলেন তারে উপায় চিন্তিয়া।
মনুষ্য মরিলে, বাপু, ডাক কি বলিয়া ॥
শুনিয়া ব্রহ্মার কথা বলে রত্নাকর।
মৃত মনুষ্যেরে মড়া বলে সব নর ॥
মড়া নয় মরা বলি জপ অবিরাম।
তব মুখে তখনি সরিবে রামনাম ॥
শুষ্ক কাষ্ঠ দেখিলেন বৃক্ষের উপরে।
অঙ্গুলি ঠারিয়া ব্রহ্মা দেখান তাহারে ॥
বহুক্ষণে রত্নাকর করি অনুমান।
বলিল অনেক কষ্টে মরা কাষ্ঠখান ॥
মরা মরা বলিতে আইল রামনাম।
পাইল সকল পাপে দস্যু পরিত্রাণ ॥
তুলারাশি যেমন অগ্নিতে ভস্ম হয়।
একবার রামনামে সর্ব্বপাপক্ষয় ॥
নামের মহিমা দেখি ব্রহ্মার তরাস।
আদিকাণ্ডে গাইল পণ্ডিত কৃত্তিবাস ॥



**ব্রহ্মাকর্ত্তৃক রত্নাকরের বাল্মীকি নামকরণ ও রামায়ণ-রচনার আদেশ**

বিশ্বস্রষ্টা নারদেরে কহেন বচন।
যে কহিলা মিথ্যা নহে শিবের কথন ॥
রামনাম ব্রহ্মাস্থানে পেয়ে রত্নাকর।
সেই নাম জপে ষাটি হাজার বৎসর ॥
সেই নাম জপে এক স্থানে একাসনে।
সর্ব্বাঙ্গ খাইল বল্মীকের কীটগণে ॥
মাংস খাইয়া করিল যে পিণ্ড সোসর।
হইল কণ্টক কুশ তাহার উপর ॥
খাইল সকল মাংস অস্থিমাত্র থাকে।
বল্মীকের মধ্যে মুনি রামনাম ডাকে ॥
ব্রহ্মার মুহূর্ত্ত ষাটি হাজার বৎসর।
পুনঃ আইলেন ব্রহ্মা যথা মুনিবর ॥
সেখানে আসিয়া ব্রহ্মা চতুর্দ্দিকে চায়।
মনুষ্য নাহিক কেবা রামনাম গায় ॥
রামনাম শুনে মাত্র পিণ্ডের ভিতর।
জানিল ইহার মধ্যে আছে রত্নাকর ॥
আজ্ঞা করিলেন ব্রহ্মা ডাকি পুরন্দরে।
সাতদিন বৃষ্টি কর পিণ্ডের উপরে ॥
বৃষ্টিতে মৃত্তিকা গেল গলিয়া সকল।
কেবল দেখিল অস্থি আছে অবিকল ॥
সৃষ্টিকর্ত্তা করিলেন তাহারে আহ্বান।
চেতন পাইয়া তবে উঠিয়া দাঁড়ান ॥
ব্রহ্মারে কহিল পরে করিয়া প্রণাম।
মোরে মুক্ত কৈলে তুমি দিয়া রামনাম ॥
ব্রহ্মা বলে তব নাম রত্নাকর ছিল।
আজি হৈতে তব নাম বাল্মীকি হইল ॥
বল্মীকেতে ছিলা যেই তেঁই এ বিধান।
সাতকাণ্ড কর গিয়া রামের পুরাণ ॥
যেই রামনাম হৈতে হইলা পবিত্র।
সেই গ্রন্থ রচ গিয়া রামের চরিত্র ॥
যোড়হাতে বলে মুনি ব্রহ্মা-বিদ্যমান।
কেমন হইবে গ্রন্থ কেমন পুরাণ ॥
কেমন কবিতা ছন্দ আমি নাহি জানি।
শুনিয়া বিধাতা তারে কহিছেন বাণী ॥
সরস্বতী রহিবেন তোমার জিহ্বাতে।
হইবে কবিতারাশি তোমার মুখেতে ॥
শ্লোকচ্ছন্দে পুরাণে কহিবে তুমি যাহা।
জন্মিয়া শ্রীরামচন্দ্র করিবেন তাহা ॥
এত বলি ব্রহ্মা গেল আপন ভবন।
আদিকাণ্ডে গান কৃত্তিবাস বিচক্ষণ ॥



**নারদকর্ত্তৃক শ্রীরামচন্দ্রের সংক্ষিপ্ত পরিচয়-প্রদান ও রামায়ণের সূচনা**

একদিন সে বাল্মীকি সরোবরকূলে।
রামনাম জপেন বসিয়া বৃক্ষমূলে ॥
ক্রৌঞ্চ ক্রৌঞ্চী বসিয়া আছিল বৃক্ষডালে
এক ব্যাধ ঐ পক্ষী বিন্ধিলেক নলে ॥
পক্ষীরে বিন্ধিল ব্যাধ শৃঙ্গারের কালে।
ব্যাকুল হইয়া পড়ে বাল্মীকির কোলে ॥

রামে স্মরি বলে মুনি কাণে দিয়া হাত।
জীবহত্যা কৈলে, পাপী, আমার সাক্ষাৎ ॥
শৃঙ্গারে মারিলি পক্ষী বড়ই কুকর্ম্ম।
পাপিষ্ঠ নারকী তুই নাহি তোর ধর্ম্ম ॥
বিনা অপরাধে হিংসা কর পক্ষিজাতি।
বুঝিলাম তোমার নরকে হবে স্থিতি ॥
এতেক বলিয়া মুনি শাপ দিল তাকে।
এই শোকে এক শ্লোক নিঃসরিল মুখে ॥
শোক হৈতে শ্লোকের হইল উপাদান।
'মা নিষাদ' বলিয়া তাহার উপাখ্যান ॥
চারি পদ ছন্দ মুনি লিখিলেন পাতে।
আপনি লিখিয়া মূল না পারে বুঝিতে ॥
ভরদ্বাজসন্নিধানে করিলা গমন।
গুরুশিষ্য বসিয়া আছেন দুইজন ॥
ব্রহ্মা তথা পাঠাইয়া দিল নারদেবে।
বাল্মীকিরে উপদেশ প্রদানের তরে ॥
যেখানে বাল্মীকি মুনি ভাবেন বসিয়া।
সেখানে নারদ মুনি উত্তরিল গিয়া ॥
নারদে দেখিয়া মুনি সম্ভ্রমে উঠিল।
দণ্ডবৎ করিয়া আসন তাঁরে দিল ॥
সেই শ্লোক শুনাইল মুনি নারদেরে।
নারদ করিয়া অর্থ বুঝাইল তাঁরে ॥
এই শ্লোকচ্ছন্দে তুমি রচ রামায়ণ।
উপদেশ কহি জানি তুমি সে ভাজন ॥
সূর্য্যবংশে দশরথ হবে নরপতি।
রাবণ বধিতে জন্মিবেন লক্ষ্মীপতি ॥
শ্রীরাম লক্ষ্মণ আর ভরত শত্রুঘন।
তিন গর্ভে জন্মিবেক এই চারিজন ॥
সীতাদেবী জন্মিবেক জনকের ঘরে।
ধনুর্ভঙ্গপণে তাঁর বিবাহ তৎপরে ॥
পিতার আজ্ঞায় রাম যাইবেন বন।
সঙ্গেতে যাবেন তাঁর জানকী লক্ষ্মণ ॥
সীতারে হরিয়া লবে লঙ্কার রাবণ।
সুগ্রীব সহিত রাম করিবে মিলন ॥
বালীকে মারিয়া তারে দিবে রাজ্যভার।
সুগ্রীব করিয়া দিবে সীতার উদ্ধার ॥
দশমুণ্ড বিশহাত মারিয়া রাবণ।
অযোধ্যায় হইবেন রাজা নারায়ণ ॥
কহিবেন অগস্ত্য রাবণদিগ্বিজয়।
পুনরপি সীতাকে বর্জ্জিবে মহাশয় ॥
পঞ্চমাসগর্ভবতী সীতারে গোপনে।
লক্ষ্মণ রাখিবে তাঁরে তব তপোবনে ॥
কুশলব নামে হবে সীতার নন্দন।
উভয়ে শিখাবে তুমি বেদ রামায়ণ ॥
এগার সহস্র বর্ষ পালিবেন ক্ষিতি।
পুত্রে রাজ্য দিয়া স্বর্গে করিবেন গতি ॥
জন্ম হৈতে কহিলাম স্বর্গ-আরোহণ।
জন্মিয়া করিবে ইহা প্রভু নারায়ণ ॥
এত বলি নারদ গেলেন স্বর্গবাস।
আদিকাণ্ডে গাইলেন পণ্ডিত কৃত্তিবাস



**মান্ধাতার উপাখ্যান**

আদি পুরুষের নাম হৈল নিরঞ্জন।
ব্রহ্মা বিষ্ণু মহেশ্বর পুত্র তিনজন ॥
তিন পুত্র হইল তনয়া এক জানি।
সকলে তাঁহার নাম রাখিল কন্দিনী ॥
জরৎকারুমুনিপুত্রে সে নারদ আনি।
তাহারে বিবাহ দিল কন্দিনী ভগিনী ॥
সবে গায় বাজায় নারদমুনি বেণু।
তাহাতে জন্মিল কন্যা নাম হৈল ভানু
তাঁহারে বিবাহ দিল জমদগ্নি বরে।
এক অংশে জন্মিলেন বিষ্ণু তাঁর ঘরে ॥
তপস্যা করিল বহু ব্রহ্মার কাছেতে।
তাহাতে জন্মিল পুত্র মরীচ নামেতে ॥
মরীচের নন্দন কশ্যপ নাম ধরে।
তাঁর পুত্র সূর্য্য ইহা বিদিত সংসারে ॥
সূর্য্যের হইল পুত্র মনু নাম তাঁর।
সুষেণ তাঁহার পুত্র রূপে চমৎকার ॥
প্রসন্ন তাঁহার পুত্র অতি সে সুঠাম।
হইল তাঁহার পুত্র যুবনাশ্ব নাম ॥
যুবনাশ্ব হৈল রাজা অযোধ্যানগরে।
বিবাহ করিতে গেল কন্দকের ঘরে ॥
কালনিমি নামে কন্যা কন্দকরাজার।
বিবাহ করিল যুবনাশ্ব গুণাধার ॥

বিবাহ করিল মাত্র সম্ভাষ না করে।
লজ্জা ঘুচাইয়া কন্যা বলিল বাপেরে॥
বিশেষ জানিয়া সে কন্দক মহাপতি।
অভিশাপ করিলেক জামাতার প্রতি॥
তপস্যা করিয়া যবে আইল ভূপতি।
প্রণতি করিয়া দ্বিজে মাগিল সন্ততি॥
আশীর্ব্বাদ কর মম হউক নন্দন।
শুনিয়া ঈষৎ হাসি কহে দ্বিজগণ॥
পত্নীসহ তোমার নাহিক দরশন।
কেমনে বলিব তব হইবে নন্দন॥
এই যুক্তি কর, রাজা, যদি লয় মন।
যজ্ঞ কর তবে তব হইবে নন্দন॥
যজ্ঞজল করাইবা রাণীকে ভক্ষণ।
হইবে তোমার পুত্র অতি বিচক্ষণ॥
যজ্ঞ করি জল রাজা রাখে নিজ ঘরে।
শয়ন করিল রাজা খাটের উপরে॥
যখন হইল রাত্রি দ্বিতীয় প্রহর।
'জল আন' বলি রাজা হইল কাতর॥
তৃষ্ণায় পীড়িত রাজা আকুল হইল
যজ্ঞজল ছিল তাহা মুখেতে ঢালিল॥
প্রভাতে প্রকাশ হৈল সূর্য্যের কিরণ।
'জল আন' বলি ডাকে যতেক ব্রাহ্মণ।
রাজা বলে, দ্বিজগণ, করি নিবেদন।
রাত্রিকালে জল আমি করেছি সেবন॥
এ কথা শুনিয়া বলে যত মহামতি।
মৃত্যু হবে কিন্তু তব হইবে সন্ততি॥
শ্বশুরের অভিশাপ তাহারে লাগিল।
যুবনাশ্ব মহারাজা গর্ভবতী হইল॥
দশমাস গর্ভ পূর্ণ হইল রাজার।
বাহির হইল পেট চিরিয়া কুমার॥
নৃপতি ত্যজিল প্রাণ পেয়ে নানা ব্যথা।
ব্রহ্মা আসি পুত্রনাম রাখিল মান্ধাতা॥
অযোধ্যানগরে রাজা হইল মান্ধাতা।
সপ্তদ্বীপ-অধিপতি পুণ্যশীল দাতা॥
কৃত্তিবাস পণ্ডিতের কবিত্ব সুগান।
আদিকাণ্ডে গান মান্ধাতার উপাখ্যান॥



**সূর্য্যবংশধ্বংস এবং হারীতের জন্ম ও রাজ্যাভিষেক**

মান্ধাতার তনয় হইল মুচুকুন্দ।
সমর পাইলে তাঁর হৃদয়ে আনন্দ॥
তাঁহার তনয় পৃথু নামে নৃপবর।
যাঁর রথচক্রে সপ্ত হইল সাগর॥
তাঁর পুত্র হইল ইক্ষ্বাকু নরপতি।
বশিষ্ঠ নারদে কৈল রথের সারথি॥
শতাবর্ত্ত নামে তাঁর হইল কুমার।
আর্য্যাবর্ত্ত নামে পুত্র হইল তাহার॥
ভরত তাঁহার পুত্র অতি বলবান্।
যাহা হৈতে উপজিল ভারত পুরাণ॥
জন্মিল তাঁহার পুত্র নামেতে ভূধর।
খাণ্ড নামে তার পুত্র মহাধনুর্দ্ধর॥
খাণ্ডের হইল পুত্র দণ্ড নাম ধরে।
প্রজার কামিনী কন্যা বলাৎকার করে॥
সব প্রজা কহিলেন রাজার গোচর।
তব পুত্র হেতু ছাড়ি অযোধ্যানগর॥
এ কথা শুনিয়া খাণ্ড বিষাদিত-মন
পুত্রের বিবাহ রাজা দিল ততক্ষণ॥
পরে পাঠাইল রাজা দণ্ডেরে কাননে।
প্রবেশ করিল দণ্ড সেই মহাবনে॥
কাননমধ্যেতে গিয়া দণ্ড নৃপবর।
বসাইল দণ্ডারণ্য বানিয়া নগর॥
তাহাতে বসতি করে শুক্র মুনিবর।
পড়িবারে দণ্ড নিত্য যায় তার ঘর॥
বিধির নির্ব্বন্ধ দেখ দৈবের ঘটন।
কামান্ধ হইয়া দণ্ড হইল নিধন॥
একদিন শুক্র গেল তপস্যা করিতে।
হেনকালে দণ্ড রাজা গেলেন পড়িতে॥
শুক্রকন্যা অব্জা যায় পুষ্প আহরণে।
দণ্ড তার প্রেমভিক্ষা করয়ে নির্জ্জনে॥
অব্জা বলে শুন রাজা কহি তব ঠাঁই।
পিতৃশিষ্য তুমি ত সম্বন্ধে হও ভাই॥
বিবাহ করিতে যদি লয় তব মন।
পিতা-বিদ্যমানে তবে কর নিবেদন॥
রাজা বলে এ কথায় স্থির নহে মন।
পাছে বিয়া হবে আগে দেহ আলিঙ্গন॥

গুরুকন্যা বলি রাজা না করে বিচার।
পুষ্পবাটিকায় তারে করে বলাৎকার ॥
তপস্যা করিয়া শুক্রমুনি আইল ঘরে।
আসন সলিল অজ্জা দিল মুনিবরে ॥
দিনান্তে অভুক্ত মুনি পোড়ে কলেবর।
কন্যারে দেখিয়া মুনি কুপিত অন্তর ॥
মুনি বলে, অজ্জা কন্যা, এ দেখি কেমন।
সর্ব্বাঙ্গে তোমার দেখি শৃঙ্গারলক্ষণ ॥
লজ্জা ঘুচাইয়া কন্যা কহে তাঁর পাশ।
তব শিষ্য দণ্ড রাজা কৈল জাতিনাশ ॥
এই কথা শুনিয়া কুপিল মুনিবর।
'দণ্ডক' বলিয়া মুনি ডাকিল সত্বর ॥
পুঁথি কাঁখে করি দণ্ড আসে পড়িবারে।
দেখিয়া কুপিয়া মুনি কহিল তাহারে ॥
পড়াইয়া তোমারে যে দিয়াছি চেতন।
তাহার দক্ষিণা ভাল দিলে হে এখন ॥
এমত কুপুত্র যার জনমে বংশেতে।
নির্ব্বংশ হউক খাণ্ড রাজা এ দোষেতে ॥
কোপদৃষ্টে চাহিল তখন মহাঋষি।
রাজ্যশুদ্ধ হইল যে দণ্ড ভস্মরাশি ॥
অযোধ্যাতে খাণ্ড রাজা ত্যজিল জীবন।
নির্ব্বংশ হইল সূর্য্যবংশের রাজন্ ॥
অযোধ্যাতে হৈল রাজা বশিষ্ঠ ব্রাহ্মণ।
পুত্রের সমান করি পালে প্রজাগণ ॥
মুনি বলে জপ তপ সব নষ্ট হৈল।
মিছা রাজ্য করি মম জন্ম গোঙাইল ॥
ধ্যান করি জানিলেন বশিষ্ঠ ব্রাহ্মণ।
হইবে অজ্জার এক উত্তম নন্দন ॥
ধ্যানে জানি বশিষ্ঠ কহেন শুক্রপ্রতি।
কন্যা পাঠাইয়া দেহ রাজা হবে নাতি ॥
তথ্য জানি শুক্রমুনি হৈল হৃষ্টমন।
কন্যা পাঠাবার সজ্জা করিল তখন ॥
অজ্জাকে পাঠান শুক্র অযোধ্যানগর।
অজ্জার হইল এক অপূর্ব্ব কোঙর ॥
হরণে হইল তার নাম যে হারীত।
মুনি তারে আশিস্ করিল যথোচিত ॥
দিনে দিনে বাড়ে শিশু যেন শশধর।
ছয়মাস-মধ্যে অন্ন দিল মুনিবর ॥
এক বৎসরের হৈল রাজার কুমার।
বসাইল লয়ে সিংহাসনের উপর ॥
কৃত্তিবাস পণ্ডিতের কবিত্ব সুগান।
আদিকাণ্ডে গাইল দণ্ডক-উপাখ্যান ॥



### রাজা হরিশ্চন্দ্রের উপাখ্যান

হারীতের পুত্র হরিবীজ নাম ধরে।
হরিবীজ রাজা হৈল অযোধ্যানগরে ॥
হরি রাজা বহু কাল সুখে রাজ্য করে।
তার পুত্র হরিশ্চন্দ্র খ্যাত চরাচরে ॥
হরিশ্চন্দ্রে সমর্পণ করি সর্ব্বদেশ।
স্বরূপে গঙ্গাতে রাজা করিল প্রবেশ ॥
পিতৃমৃত্যুপরে হরিশ্চন্দ্র হৈল রাজা।
পুত্রের সমান পালে পৃথিবীর প্রজা ॥
সোমদত্তরাজকন্যা নাম তার শৈব্যা।
বিবাহ করিল হরিশ্চন্দ্র অতি ভব্যা ॥
পাইয়া সুন্দরী জায়া অন্তরে উল্লাস।
তাঁহার হইল পুত্র নামে রুহিদাস ॥
সুখে রাজ্য করে হরিশ্চন্দ্র মহীপতি।
ইন্দ্রেরে লইয়া কিছু শুনহ সম্প্রতি ॥
একদিন সভাতে বসিল সুরপতি।
পঞ্চকন্যা নৃত্য করে প্রথমযুবতী ॥
নাচিতে নাচিতে অতি বাড়িল তরঙ্গ।
একবার করিলেক তারা তালভঙ্গ ॥
দেখিয়া করিল কোপ দেব পুরন্দর।
অভিশাপ দিল পঞ্চকন্যার উপর ॥
যৌবনগর্ব্বিতা তোরা হয়েছিস মনে।
বদ্ধ হয়ে থাক বিশ্বামিত্রতপোবনে ॥
চরণে ধরিয়া কন্যা করেন ক্রন্দন।
কত কালে হবে বল শাপবিমোচন ॥
ইন্দ্র বলে বন্দারূপে থাক তপোবনে।
মুক্ত হবে রাজা হরিশ্চন্দ্র-পরশনে ॥
নিত্য সে রূপসী পুষ্প করে আহরণ।
ডাল ভাঙ্গে ফুল তোলে কে করে বারণ
শিষ্যসহ বিশ্বামিত্র গেল তপোবনে।
ডালভাঙ্গা গাছ সব দেখিল নয়নে ॥

এমন করিয়া ডাল ভাঙ্গে যেইজন।
আইলে লাগিবে কালি লতার বন্ধন ॥
এত বলি শাপ তারে দিল মুনিবরে।
প্রভাতে আইল কন্যা পুষ্প তুলিবারে ॥
সেইকালে কন্যা আসি ডালে ভর দিল।
লতার বন্ধন হাতে অমনি লাগিল ॥
প্রভাতে আসিয়া বিশ্বামিত্র তপোবনে।
কন্যা দেখি ভাবিতে লাগিল রুষ্টমনে ॥
অনেক প্রকারে তারে করিয়া ভর্ৎসন।
যথাস্থানে মুনিবর করিল গমন ॥
হেনকালে তথা হরিশ্চন্দ্র যশোধন।
মৃগয়া করিতে করিলেন আগমন ॥
মৃগ না পাইয়া অতি ব্যাকুলিত-মন।
ক্লান্ত হন নানাস্থান করিয়া ভ্রমণ ॥
মনস্তাপ পাইয়া বসিল তরুতলে।
কন্যা ডাকে উচ্চৈঃস্বরে 'হরিশ্চন্দ্র' বলে ॥
ক্রন্দন শুনিয়া রাজা গেল তপোবনে।
স্পর্শমাত্র মুক্ত হয়ে গেল পঙ্কজনে ॥
আশ্চর্য্য দেখিয়া হরিশ্চন্দ্র যশোধন।
সৈন্যসহ নিজরাজ্যে করিল গমন ॥
প্রাতঃকালে আইলেন গাধির নন্দন।
কন্যাগণে না দেখি দুঃখিত হৈল মন ॥
আমি যে বান্ধিনু ছাড়াইল কোন্ জনে।
সর্ব্বনাশ হৈল তার সংশয় জীবনে ॥
ধ্যান করি জানিলেন গাধির নন্দন।
হরিশ্চন্দ্র ছাড়াইয়া দিল কন্যাগণ ॥
মুনি ক্রোধ করিয়া যে চলিল সত্বর।
উত্তরিল গিয়া মুনি রাজার গোচর ॥
মুনিরে দেখিয়া রাজা কৈল অভ্যর্থন।
'এস এস' বলি দিল বসিতে আসন ॥
সফল ভবন মোর সফল জীবন।
মোর গৃহে আইলা যে গাধির নন্দন ॥
জ্বলন্ত অনল যেন বলে তপোধন।
যে কন্যা বান্ধিনু তারে ছাড় কি কারণ ॥
রাজা কহে কন্যা মোরে কৈল আমন্ত্রণ।
মিথ্যা না বলিব, প্রভু, করেছি মোচন ॥
দান-পুণ্য করি, প্রভু, তুমি যে ব্রাহ্মণ।
আমা প্রতি ক্রোধ কেন কর অকারণ ॥

এ কথা শুনিয়া কহে গাধির কুমার।
দান-পুণ্য কর বলে কর অহঙ্কার ॥
কি দান করিবা তুমি দেখি তব মন।
আমারে কিঞ্চিৎ দান দেহ ত রাজন্ ॥
রাজা বলে গৃহধর্ম্ম সফল জীবন।
মোর দান লবে প্রভু গাধির নন্দন ॥
যাহা চাহ তাহা দিব না করিব আন।
নানা দানে, গোসাঞি, রাখিব তব মান ॥
মুনি বলে দান দেহ যদ্যপি রাজন্।
আগেতে করহ তুমি সত্যনিবন্ধন ॥
রাজা বলে সত্য সত্য না করিব আন।
এ সত্য লঙ্ঘিলে নাহি পাব পরিত্রাণ ॥
ভূপতি করিল সত্য না বুঝিয়া ছন্দ।
মৃগ বন্দী হৈল যেন না বুঝিয়া ফান্দ ॥
মুনি বলে দেখহ সকল দেবগণ।
রাজা করিবেন নিজ সত্যের পালন ॥
মুনি বলে দিবে যদি ভেবেছ অন্তরে।
রাজন্, পৃথিবী দান করহ আমারে ॥
দানের করিল রাজা অতি পরিপাটী।
হাতে করি আনিলেন তিন-তোলা মাটী ॥
ভূদান করিল হরিশ্চন্দ্র শ্রদ্ধাযুত।
'স্বস্তি স্বস্তি' বলিয়া লইল গাধিসুত ॥
মুনি বলে দিলা দান পাইনু এখন।
দানের দক্ষিণা, রাজা, আনহ কাঞ্চন ॥
রাজা বলে দক্ষিণাতে না করিহ ঘৃণা।
দানের দক্ষিণা দিব সাত কোটি সোণা ॥
মুনি বলে বিলম্বে নাহিক প্রয়োজন।
সাতকোটি কাঞ্চন করহ সমর্পণ ॥
ভূপতি করেন আজ্ঞা ভাণ্ডারীর প্রতি।
আমারে আনিয়া দেহ স্বর্ণ শীঘ্রগতি ॥
দৃঢ় করি বলে মুনি গাধির কুমার।
ভাণ্ডার উপর তব কিবা অধিকার ॥
সকল পৃথিবী দান করিলা আমারে।
ভাণ্ডারী কাহার ধন দিবেক তোমারে ॥
শুনিয়া ভাবিত রাজা ছাড়িল নিশ্বাস।
আপনি করিলাম আপনা সর্ব্বনাশ ॥
মুনি বলে, ভূপতি, মজিলে অহঙ্কারে।
পৃথিবী ছাড়িয়া, বেটা, যাহ স্থানান্তরে ॥



হনূমানকর্তৃক আক্রান্ত রাবণ 'অঙ্কোরভাট মন্দিরগাত্রের ভাস্কর্য

পাত্রমিত্র সবে বলে করি যোড়পাণি।
হরিশ্চন্দ্র ভূপে দিতে পটি একখানি ॥
সূচ্যগ্র-খননে যত উঠে বসুমতী।
উহাকে না দেয় বিশ্বামিত্র মহামতি ॥
পাত্রমিত্র বলে শুন গাধির তনয়।
কোথায় বসিবে হরিশ্চন্দ্র নিরাশ্রয় ॥
এত শুনি ক্রোধ করি বলে মহাঋষি।
পৃথিবীর বহির্ভাগে আছে বারাণসী ॥
শৈব্যা নারী আর নিজে পুত্র রুহিদাস।
তিনজন যাউক করিতে কাশীবাস ॥
বিশ্বামিত্রবাক্য শুনি সূর্য্যবংশধন।
দারাপুত্র সহ কাশী করিল গমন ॥
মুনি বলে শুন রাজা আমার বচন।
দিয়া যাহ সাতকোটি আমাকে কাঞ্চন ॥
রাজা বলিছে, গোসাঞি, না করিহ ঘৃণা।
সাতদিন পরে দিব সাতকোটি সোণা ॥
সাতদিন পথে রাজা বহিয়া চলিল।
পথ আগুলিয়া মুনি কহিতে লাগিল ॥
মম কথা শুন হরিশ্চন্দ্র তপোধন।
আগে দেহ সাতকোটি আমারে কাঞ্চন ॥
শৈব্যার সহিত রাজা করিল মন্ত্রণা।
কি দিয়া শোধিবে ভাবে ব্রাহ্মণের সোণা ॥
শৈব্যা বলে শুন প্রভু নিবেদি তোমারে।
আমারে বিক্রয় কর হাটের মাঝারে ॥
স্ত্রী লইয়া চলে রাজা হাটের ভিতরে।
দাসী কিন' বলিয়া ডাকিল উচ্চৈঃস্বরে ॥
এক বিপ্র ছিল সে পণ্ডিত সাধুজন।
ছিল তার একটি দাসীর প্রয়োজন ॥
ব্রাহ্মণ বলেন ওহে পুরুষরতন।
লইবা দাসীর মূল্য কতেক কাঞ্চন ॥
রাজা বলে নাহি জানি মিথ্যা প্রবঞ্চনা।
এ দাসীর মূল্য চাই চারিকোটি সোণা ॥
এ কথা শুনিয়া বিপ্র স্বীকার করিল।
চারিকোটি সোণা দিয়া শৈব্যারে কিনিল ॥
দাসী নিয়া দ্বিজ যায় আপনার বাস।
মায়ের কাপড় ধরি কান্দে রুহিদাস ॥
অঞ্চল ধরিয়া পুত্র যায় গড়াগড়ি।
'ছাড় ছাড়' বলি বিপ্র দেখাইল বাড়ি ॥

শৈব্যা বলে, গোসাঞি, করি গো নিবেদন
বিনা পণে কিনহ আমার এ নন্দন ॥
শুনিয়া কহিল বিপ্র হইয়া বাতুল।
দুজনের তরে কোথা পাইব তণ্ডুল ॥
শৈব্যা বলে তুমি অন্ন দিবা যে আমাকে।
তাহাই ভক্ষণ আমি করাব বালকে ॥
ব্রাহ্মণ বলেন ক্রোধে হইয়া বাতুল।
দিনপ্রতি একসের পাইবা তণ্ডুল ॥
দাসী কিনি বিপ্র যায় আপনার স্থানে।
স্বর্ণ লয়ে গেল রাজা মুনি-বিদ্যমানে ॥
অত্যল্প দেখিয়া স্বর্ণ কহে তপোধন।
অল্প জ্ঞান কর হরিশ্চন্দ্র হে রাজন্ ॥
সাতকোটি লব ঘাটী নহে সাত রতি।
বিশ্বামিত্রে অবজ্ঞা না কর মহামতি ॥
এ কথা শুনিয়া মহা প্রমাদ ভাবিল।
শিরে হাত দিয়া রাজা হাটে চলি গেল ॥
হাটখানি বৈসে বারাণসীর গোচরে।
তৃণ বান্ধি সান্ধাইল হাটের ভিতরে ॥
'নফর কিনিবা' বলি ডাকে উচ্চৈঃস্বরে।
কালু নামে হাড়ি এক ছিল সে নগরে ॥
সে বলে আমার কর্ম্ম আছে ত নফরে।
চাহি এক নফর সে রাখিবে শূকরে ॥
এ কথা শুনিয়া রাজা বলিছে বচন।
তুমি যাহা কহ তাহা করিব পালন ॥
কালু বলে শুন ওহে পুরুষরতন।
আপনার মূল্য লবা কতেক কাঞ্চন ॥
রাজা বলে নাহি জানি মিথ্যা ব্যবহার।
স্বর্ণ লব তিনকোটি মূল্য আপনার ॥
এ কথা শুনিয়া কালু বিলম্ব না কৈল।
তিনকোটি স্বর্ণ দিয়া নফর কিনিল ॥
সাতকোটি সোণা নিয়া দিল মুনিবরে।
ধন পাইয়া গেল মুনি অযোধ্যানগরে ॥
কালু বলে শুন ওহে পুরুষরতন।
কি নাম তোমার কহ কাহার নন্দন ॥
প্রবন্ধ করিয়া রাজা কহিতে লাগিল।
হরিশ্চন্দ্র নাম বাপমায়েতে রাখিল ॥
কত বা ডাকিবে হরিশ্চন্দ্র নাম ধরে।
কখন বলিও 'হরি' কখন বা 'হরে' ॥

নফর লইয়া কালু যায় নিজ বাস।
হরিশ্চন্দ্র ঘুচাইয়া কৈল হরিদাস॥
হরিদাস বলে, প্রভু, করি নিবেদন।
খাইতে উচ্ছিষ্ট মোরে না দিবে কখন॥
কালু বলে, হরিদাস, শুনহ বচন।
বারাণসীপুরে রাখ শূকরের গণ॥
বারাণসীতীরে যত মড়া দাহ হয়।
পঞ্চাশ কাহন লহ প্রত্যেক মড়ায়॥
সঁপিয়া কর্ত্তব্যকর্ম্ম হাড়ি গেল ঘরে।
ডাকিয়া আনিল রাজা সকল শূকরে॥
বলিতে লাগিল হরিশ্চন্দ্র মহীপাল।
মম এক কথা শুন শূকরের পাল॥
দান পুণ্য করিলাম এ দক্ষিণ করে।
তোমাদের মলমূত্র মুছিব কি করে॥
এক সত্য পালিবা হে সকল শূকরে।
মলমূত্র পরিত্যাগ করিহ অন্তরে॥
পালিল রাজার বাক্য সকল শূকরে।
মলমূত্র পরিত্যাগ করিল অন্তরে॥
উভঝুঁটি চুল বাঁধে রাজা উচ্চ করে।
বারাণসীতীরে নিত্য দৌড়াদৌড়ি করে॥
রাজচিহ্ন রাজার সকল পলাইল।
পাটনীর বেশ রাজা তখন ধরিল॥
শৈব্যা রহিলেন হেথা ব্রাহ্মণ-আগারে।
একসের তণ্ডুল ব্রাহ্মণ দেয় তাঁরে॥
তিন পোয়া রুহিদাস খান তিনবারে।
এক পোয়া খান শৈব্যা দ্বিজের আগারে॥
বিপ্র বলে শুন শৈব্যা আমার বচন।
খাইল তোমার ভাগ তোমার নন্দন॥
কালি হৈতে আমি যে করিব দেবার্চ্চন।
তব পুত্রে পুষ্প হেতু পাঠাইব বন॥
পুষ্প আহরণে যাউক বালক তোমার।
বাড়াইয়া দিব ত তণ্ডুল কিছু আর॥
শৈব্যা বলে যেই আজ্ঞা করিবা যখন।
সেই আজ্ঞা পালিবেক আমার নন্দন॥
স্বর্ণসাজি লইল সে স্বর্ণের আঁকড়ি।
বিশ্বামিত্রতপোবনে যায় রড়ারড়ি॥
ডাল ভাঙ্গে ফুল তোলে আপনার মনে।
একদিন এল মুনি সে বন ভ্রমণে॥
ডাল ভাঙ্গা দেখিয়া কুপিল মুনি মনে।
এমন কুকর্ম্ম আসি করে কোন্ জনে॥
ধ্যান করি বিশ্বামিত্র জানিল কারণ।
পুষ্পার্থে আইসে হরিশ্চন্দ্রের নন্দন॥
বিপ্রঘরে জননী হাড়ির ঘরে বাপ।
কল্য যদি আসে তার বুকে খাবে সাপ॥
এত বলি শাপ দিল ক্রোধে তপোধন।
রাত্রিকালে হেথা শৈব্যা দেখিল স্বপন॥
প্রাতঃকালে প্রকাশিত সূর্য্যের কিরণ।
তুলিতে কুসুম যায় রাজার নন্দন॥
তপোবনে রাজার কুমার যবে চলে।
হেনকালে শৈব্যা তারে হাতে ধরি বলে॥
না যাইও তুলিতে কুসুম তপোবন।
নিতান্ত করিবে তোরে ভুজঙ্গে দংশন॥
রুহিদাস বলে নাহি যাইলে তথায়।
দুর্ম্মুখ ব্রাহ্মণ অন্ন না দিবে তোমায়॥
কৃতিপুত্র করে পিতামাতার পালন।
খাইয়া তোমার অন্ন থাকি সর্ব্বক্ষণ॥
না রাখিল শিশুপুত্র মায়ের বচন।
কুসুম তুলিতে যায় রাজার নন্দন॥
রুহিদাস প্রবেশিল সেই তপোবনে।
নানা জাতি পুষ্প তুলে যাহা লয় মনে॥
জাতি যূথি মল্লিকা যে তুলিল রঙ্গন।
পারিজাত শেফালিকা চম্পক কাঞ্চন॥
অশোক কিংশুক জবা অতসী কেশর।
গোলাপ আকন্দ তোলে বকুল টগর॥
অবশেষে শ্রীফলে আঁকড়ি ভেজাইল।
ডালেতে আছিল সাপ বুকেতে দংশিল॥
সর্ব্বাঙ্গেতে শিশুর বেড়িল বিষজাল।
ভূমেতে পড়িল শিশু মুখে ভাঙ্গে লাল॥
আকাশে হইল বেলা দ্বিতীয় প্রহর।
তবু সে রাজার পুত্র না আইল ঘর॥
বিলম্ব দেখিয়া তবে কহিছে ব্রাহ্মণ।
এখন না আইল কবে হবে দেবার্চ্চন॥
শৈব্যা বলে, প্রভু, এই করি নিবেদন।
আপনি দেখিয়া আসি কোথা সে নন্দন॥
তনয়ে দেখিতে শৈব্যা করিল গমন।
তপোবনে মুনির দিলেক দরশন॥

বালকেরে চাহিয়া বেড়ায় তপোবনে।
দেখে বৃক্ষ আড়ে পড়ে আপন নন্দনে ॥
পুত্রকে দেখিয়া শৈব্যা পড়িল ভূতলে।
যেমন কলার গাছ ভাঙ্গে ডালে মূলে ॥
পুত্র কোলে করি শৈব্যা করিছে ক্রন্দন।
কোথা গেল মম পুত্র রুহিত নন্দন ॥
কোথা গেলে ওহে হরিশ্চন্দ্র যশোধন।
আসিয়া দেখহ তব মরিল নন্দন ॥
ধর্ম্ম করিবার ফল দিল নারায়ণ।
অগ্নিতে পুড়িয়া আমি ত্যজিব জীবন ॥
পুত্র কোলে করি শৈব্যা করিছে গমন।
পলাইয়া গেল বলি ভাবিছে ব্রাহ্মণ ॥
পুত্র কোলে করি শৈব্যা ছাড়িল নিশ্বাস।
কান্দিতে কান্দিতে কহে ব্রাহ্মণের পাশ ॥
নিবেদন করি শুন সকল ব্রাহ্মণে।
কেমনে বাঁচিবে পুত্র বাঁচিব কেমনে ॥
শুনিয়া প্রবোধবাক্য কহে দ্বিজগণ।
সর্পের দংশনে প্রাণ ছাড়িল নন্দন ॥
মড়া কোলে করি কেন করিছ ক্রন্দন।
মরিলে অবশ্য জন্ম জন্মিলে মরণ ॥
বারাণসীপুরে তুমি মড়া লয়ে যাহ।
কাষ্ঠচিতা করি এই মৃতদেহ দাহ ॥
মড়া লৈয়া গেল শৈব্যা কাতর অন্তরে।
ততক্ষণ ব্রাহ্মণ চলিল নিজ ঘরে ॥
মড়া লইয়া গেল শৈব্যা বারাণসীবাস।
হাতেতে মুদ্গর করি আসে হরিদাস ॥
হরিদাস বলে মড়া করিব দাহন।
মড়া প্রতি লই পঞ্চাশৎ কার্ষাপণ ॥
হরিদাস বলে তোমায় কহিনু নিশ্চয়।
তোমারে বলি যে সত্য আন নাহি হয় ॥
অন্যের ঘাটেতে লৈয়া পোড়াহ কুমার।
বিধাতা করিল মোরে হাড়ির আচার ॥
শৈব্যা বলে, গোসাঞি, বলিতে ভয় বাসি।
বিধাতা করিল মোরে ব্রাহ্মণের দাসী ॥
শৈব্যা বলে আজ্ঞা কর ঘাটের পাটনী।
দিব আমি চিরিয়া এ বস্ত্র অর্দ্ধখানি ॥
এতেক শুনিয়া তবে শৈব্যার বচন।
হাতেতে মুদ্গর লৈয়া আইসে রাজন্ ॥

পড়িলেন পুত্র লয়ে শৈব্যা আথান্তরে।
হরিশ্চন্দ্র বলিয়া সে কান্দে উচ্চৈঃস্বরে ॥
প্রভু হরিশ্চন্দ্র রাজা গেলে কোথাকারে।
আসিয়া দেখহ মৃত আপন কুমারে ॥
হরিশ্চন্দ্র বলি শৈব্যা কান্দে বিদ্যমান।
তখন হইল সে রাজার পূর্ব্বজ্ঞান ॥
হরিশ্চন্দ্র বলে, রাণি, না কর ক্রন্দন।
আমি সেই হরিশ্চন্দ্র দেখহ লক্ষণ ॥
শৈব্যা বলে হরি হরি এ ছিল কপালে।
সামান্য পাটনী আজ কটু কথা বলে ॥
অযোধ্যায় ছিলাম যে রাজার রমণী।
এবে পরিহাস করে ঘাটের পাটনী ॥
হরিদাস বলে, প্রিয়ে, বলি তব ঠাঁই।
পাসরিলে সকলি কিছুই মনে নাই ॥
সোমদত্তরাজকন্যা শৈব্যা তব নাম।
তোমাকে বিবাহ, প্রিয়ে, আমি করিলাম ॥
রুহিদাস নামে তব হইল নন্দন।
মম রাজ্য নিল বিশ্বামিত্র তপোধন ॥
এ কথা শুনিয়া রাণী চাহিতে লাগিল
কপালে নিশানা ছিল তখনি চিনিল ॥
পুত্র কোলে করি রাজা করিছে ক্রন্দন।
কোথা এড়ি গেলে বাপু রুহিত নন্দন ॥
এ ধর্ম্ম করিতে দুঃখ দিল নারায়ণ।
অগ্নিতে পুড়িয়া আজি ছাড়িব জীবন ॥
তখন চন্দনকাষ্ঠে জ্বালাইয়া চিতা।
মধ্যেতে রাখিল পুত্র পাশে মাতাপিতা ॥
যে কালে জ্বলন্ত অগ্নি দিবেন চিতাতে।
হেনকালে ধর্ম্মরাজ কহেন সাক্ষাতে ॥
অগ্নিতে পুড়িয়া কেন ত্যজিবা জীবন।
আমি জিয়াইয়া দিব তোমার নন্দন ॥
পদ্মহস্ত বুলাইল বালকের গায়।
বিষজ্বালা দূরে গেল চক্ষু মেলি চায় ॥
হেনকালে কালু আসি রাজারে সম্ভাষে
তোমায় আমার স্বর্ণ দায় না আইসে ॥
ব্রাহ্মণ আসিয়া বলে রাজার সদনে।
তোমাতে আমাতে দায় ঘুচিল কাঞ্চনে ॥
রাজা বলে, গোসাঞি, করিগো নিবেদন।
ব্রহ্মস্ব লইব বল কিসের কারণ ॥

রাণীর হাতেতে স্বর্ণকঙ্কণ যে ছিল।
তাহা দিয়া রাজা তাঁর দায় ঘুচাইল॥
মুনি বলে জপ তপ সব নষ্ট কৈনু।
মিথ্যা রাজ্য করিয়া যে জন্ম গোঙাইনু॥
যেখানে আছেন হরিশ্চন্দ্র যশোধন।
সেইখানে মুনি আসি দিল দরশন॥
মুনি বলে শুন হরিশ্চন্দ্র মহীপতি।
আপনার রাজ্যে তুমি যাহ শীঘ্রগতি॥
রাজা বলে, গোসাঞি, শুনহ নিবেদন।
কেমন করিলা রাজ্য কহ তপোধন॥
মুনি বলে সে কথায় নাহি প্রয়োজন।
এক্ষণে গমন রাজ্যে করহ রাজন্॥
স্ত্রীপুত্র লইয়া রাজা করিল গমন।
প্রসন্নমানস মুনি প্রফুল্লবদন॥
অযোধ্যায় রাজা আসি দিল দরশন।
রাজসূয় যজ্ঞ রাজা করিল তখন॥
রাজ্যভার পুত্রেরে করিয়া সমর্পণ।
হরিশ্চন্দ্র পরলোকে করিলা গমন॥
কুক্কুর বিড়াল আদি যত পশুগণ।
সশরীরে সবে চলে বৈকুণ্ঠভুবন॥
দেব গদাধর তাহে কুপিত অন্তরে।
কহিলেন ডাকিয়া নারদ মুনিবরে॥
স্বর্গ নষ্ট করে হরিশ্চন্দ্র নৃপবর।
এ কথা শুনিয়া মুনি চলিল সত্বর॥
বীণা বাজাইয়া যায় মহা তপোধন।
দেখে রথে স্বর্গে রাজা করিছে গমন॥
প্রণমিয়া রাজা তবে স্বর্গে যাই বলে।
মুনি বলে যাহ রাজা কোন্ পুণ্যফলে॥
সুবুদ্ধি রাজার তবে কুবুদ্ধি ঘটিল।
আপনার পুণ্য সব কহিতে লাগিল॥
বাপী-কূপ-তড়াগাদি নানা স্থানে করি।
দিয়াছি জাঙ্গাল আর বৃক্ষ সারি সারি॥
মম রাজ্য নিল বিশ্বামিত্র তপোধন।
আপনাকে বেচি শুধিলাম সে কাঞ্চন॥
পুণ্যকথা যেই রাজা কহিতে লাগিল।
কহিতে কহিতে রথ নামিয়া পড়িল॥
নামিল রাজার রথ দুঃখিত অন্তর।
ভাল মন্দ নাহি বলে হইল কাতর॥
স্বর্গে থাকি যুক্তি করে যত দেবগণ।
রাজার কটক কিবা করিবে ভক্ষণ॥
যে শস্য সঞ্চয় করে না করিয়া ব্যয়।
হরিশ্চন্দ্র রাজার কটকে তাহা লয়॥
ক্ষেত্র হৈতে যেই শস্য আনিয়া ফেলায়।
হরিশ্চন্দ্র রাজার কটকে তাহা খায়॥
নূতন বসন রাখে করিয়া যতন।
রাজার কটক পরে সেই সে বসন॥
এ নিয়ম করিল সকল দেবগণ।
অর্দ্ধপথে হরিশ্চন্দ্র রহিল তখন॥
স্বর্গে নাহি গেল রাজা মর্ত্ত্য না পাইল।
হরিশ্চন্দ্র রাজা মধ্যপথেতে রহিল॥
কৃত্তিবাস পণ্ডিত কবিত্বে বিচক্ষণ।
আদিকাণ্ডে গান হরিশ্চন্দ্র-বিবরণ॥



**সগরবংশের ইতিহাস ও অসমঞ্জের বনবাস**

রুহিদাস রাজা হইলেন অতঃপর।
পুত্রতুল্য প্রজাগণে পালে নরবর॥
তাঁহার নন্দন যে সগর নাম ধরে।
সগর হইল রাজা অযোধ্যানগরে॥
মন দিয়া শুন সগরের বিবরণ।
সে কথা শুনিলে হয় পাপবিমোচন॥
অপুত্রক রাজা রাজ্য করে মনে দুখ।
প্রাতে নাহি দেখে লোক অপুত্রের মুখ॥
দুঃখেতে সগর বনে করিল গমন।
বহুকাল করিল শিবের আরাধন॥
সন্তুষ্ট হইয়া শিব বলেন সগরে।
বর মাগি লহ, রাজা, যা চাহ অন্তরে॥
সগর বলেন পুত্র বিনা বড় দুখ।
বর দেহ দেখি আমি বহুপুত্রমুখ॥
হাসিয়া দিলেন বর ভোলা মহেশ্বরে।
পুত্র ষাটি হাজার হইবে তব ঘরে॥
বর পাইয়া আইলেন সগর নৃপতি।
শিববরে দুই নারী হৈলা গর্ভবতী॥
কেশিনী সুমতি নামে রাজার মহিলা।
দিনে দিনে গর্ভমাস বাড়িতে লাগিলা॥

দশ মাস গর্ভে হৈল প্রসবসময়।
কেশিনী প্রসব কৈল সুন্দর তনয়॥
তনয় দেখিল যেন অভিনব কাম।
অসমঞ্জ বলিয়া থুইল তার নাম॥
সুমতির গর্ভব্যথা হইল যখন।
চর্ম্মের অলাবু এক প্রসবে তখন॥
দেখিয়া অলাবু রাজা কুপিল অন্তরে।
ভাঙ্গড় বলিয়া গালি দিল মহেশ্বরে॥
কোপে লাউ ভাঙ্গিয়া করিল খান খান।
ষাটি হাজার পুত্র হৈল তিলের প্রমাণ॥
উষিমিশি করে সব দেখিতে রূপস।
ষাটি হাজার আনে রাজা দুধের কলস॥
খাইতে খাইতে দুগ্ধ নবরূপ ধরে।
ষাটি হাজার পুত্রে তব সগর হাঁকারে॥
ষাটি হাজার পুত্রে শাপ দিলেন বিশাই।
অচিরে মরিবি তোরা না হবি চিরাই॥
দিনে দিনে বাড়ে সেই সগরনন্দন।
ছয়মাস বয়স্ক হইল পুত্রগণ॥
যখন সগর রাজা হাতে মারে তুড়ি।
সকলে আইসে কোলে দিয়া হামাগুড়ি॥
যখন হইল তারা দ্বাদশ বৎসর।
সকলের শুভ বিভা দিলেন সগর॥
ষাটি হাজারের ষাটি হাজার বহুরী।
সুখে রাজ্য করে রাজা অযোধ্যানগরী॥
জ্যেষ্ঠপুত্র অসমঞ্জ ধর্ম্মপরায়ণ।
অংশুমান নামে তাঁর হইল নন্দন॥
ষাটি সহস্র পুত্র একমাত্র নাতি।
দেখিয়া সগর রাজা আনন্দিত অতি॥
অসমঞ্জ সদাই ভাবেন মনে মন।
সংসার অসার সব সত্য নারায়ণ॥
অসার সংসারে কেন বদ্ধ হয়ে মরি।
নিভৃতে বসিয়া আমি ভজিব শ্রীহরি॥
ভাবিল সংসারে আমি না থাকিব আর।
অনুচিত কর্ম্ম সব করে দুরাচার॥
যতেক বালক খেলা নগরে খেলায়।
হাতে গলে বান্ধি সবে জলেতে ফেলায়॥
যত নারীগণ আসে লইবারে জল।
আছাড়িয়া ভাঙ্গি ফেলে কলসী সকল॥
অগ্নি দিয়া পোড়ায় সকল প্রজাঘর।
কহিল সকল প্রজা রাজার গোচর॥
পুত্রের চরিত্র শুনি লাগিল তরাস।
অসমঞ্জ পুত্রে রাজা দিল বনবাস॥
বনে গিয়া অসমঞ্জ হরষিত মন।
সংসারের বন্ধন কাটিল নারায়ণ॥
অসমঞ্জে পাঠাইয়া বনের ভিতরে।
অপর সন্তান লৈয়া সুখে রাজ্য করে॥
কৃত্তিবাস পণ্ডিতের সুললিত গান।
অমৃতসমান সগরের উপাখ্যান॥



**সগরের অশ্বমেধ যজ্ঞ ও বংশনাশ**

একদিন সগর ভাবিয়া মনে মনে।
অশ্বমেধ যজ্ঞ করে অযোধ্যাভুবনে॥
কত পুত্র রাখে রাজা স্বর্গের উপর।
কতেক রাখিল নিয়া পাতাল-ভিতর॥
পৃথিবীর রাজা যত মম নামে কাঁপে।
মম বংশজাত যেন তিনলোকে ব্যাপে॥
এতেক ভাবিয়া যজ্ঞ কৈল আরম্ভণ।
তুরঙ্গ রাখিতে দিল যতেক নন্দন॥
বাপের আগেতে তারা করিল উত্তর।
ঘোড়া সহ যাব ষাটি হাজার সোদর॥
পুত্রবাক্য শুনিয়া সগর বলে তায়।
আনিতে পারিলে ঘোড়া যজ্ঞ হবে সায়॥
ইন্দ্রের সহিত মম হইল বিবাদ।
এই যজ্ঞে কত শত পড়িবে প্রমাদ॥
যজ্ঞাশ্ব রাখিতে যায় সগরনন্দন।
শুনিয়া হইল ইন্দ্র বড় ভীত-মন॥
বলেন বাসব, ব্রহ্মা, কোন্ বুদ্ধি করি।
বিরিঞ্চি বলেন এবে চুরি কর হরি॥
দিনে দুই প্রহরে হইল নিশাপ্রায়।
ঘোড়া চুরি করি ইন্দ্র পাতালে পলায়॥
তপস্যা করেন মুনি কপিল যেখানে।
ঘোড়া লয়ে রাখিল তাঁহার বিদ্যমানে॥
যোগেতে আছেন মুনি কেহ নাহি কাছে।
ইন্দ্র ঘোড়া বান্ধিয়া গেলেন তাঁর পাছে॥
অন্ধকার বৃষ্টি সব ঘুচিল যখন।
ঘোড়া হারাইল বলে সগরনন্দন॥

চাহিয়া না পাইলেন পৃথিবীমণ্ডলে।
পৃথিবী খুঁজিয়া তাঁরা চলে রসাতলে॥
ভাই ষাটি হাজার কোঁদালি হাতে ধরে।
চারিক্রোশ একেক কোদালি পরিসরে॥
ক্রোধ করি যেই ধরে কোদালির মুষ্টে।
এক চোটে ভেজায় পাতালে কূর্ম্মপৃষ্ঠে॥
চারি দণ্ডে খুঁড়িলেক সে চারি সাগর।
সাগর খুঁড়িয়া গেল পাতাল-ভিতর॥
পূর্ব্ব ও দক্ষিণদিক্ তার মধ্যখানে।
ঘোড়া বান্ধা দেখিল কপিল-বিদ্যমানে॥
ডাকাডাকি করিয়া কহিল সব ভাই।
ঘোড়াচোরে দেখিতে পাইনু এই ঠাই॥
মুনির গায়েতে মারে কোদালির পাশি।
ধ্যানভঙ্গ হইয়া চাহেন মহাঋষি॥
ক্রোধেতে নয়নে অগ্নি সরে রাশি রাশি।
পুড়ে ষাটি হাজার হইল ভস্মরাশি॥
এককালে ক্ষয় হৈল সগরনন্দন।
আদিকাণ্ডে গান কৃত্তিবাস বিচক্ষণ॥



**কপিল মুনিকর্ত্তৃক সগরবংশ উদ্ধারের উপায়-নির্দ্দেশ**

এক বর্ষ হৈল যজ্ঞ নাহি হয় শেষ।
তুরঙ্গ লইয়া পুত্র না আইল দেশ॥
অসমঞ্জপুত্র তার নাম অংশুমান।
পুত্রের করিতে তত্ত্ব তাহারে পাঠান॥
রাজ-আজ্ঞা পাইয়া চড়িয়া নিজ রথে।
একে একে পৃথিবীতে খুঁজে নানা পথে॥
যে পথে প্রবেশ করে দেখে খানখান।
সেই পথ দিয়া তবে পাতালে সান্ধান॥
আগেতে দেখিল পূর্ব্বদিকের সাগর।
দেখে নীলবর্ণ হস্তী পরম সুন্দর॥
ধরিয়াছে পৃথিবী সে দশন উপরে।
প্রণাম করিয়া তারে জিজ্ঞাসে সত্বরে॥
হস্তী বলে এই পথে যাহ অংশুমান।
ঘোড়াচোর নিকটেতে হইও সাবধান॥
পূর্ব্ব হৈতে চলিলেন উত্তর সাগর।
শ্বেতবর্ণ এক হস্তী দেখিল সুন্দর॥
অংশুমান তাহারে লাগিল সুধাইতে।
এ পথে সগরপুত্রে দেখেছ যাইতে॥
শুনিয়া তাহার কথা লাগিল কহিতে।
পাইবেক ঘোড়া যাহ এই পদবীতে॥
তথা যদি না পাইল ঘোড়ার দর্শন।
পশ্চিম সাগরে গিয়া দিল দরশন॥
রক্তবর্ণ এক হস্তী দেখিল সুন্দর।
ধরিয়াছে মেদিনী সে দশন উপর॥
সে সব হস্তীর শুন অপূর্ব্ব কথন।
মস্তক নাড়িলে হয় মেদিনীকম্পন॥
পূর্ব্ব ও দক্ষিণদিক্ তার মধ্যখানে।
ঘোড়া বান্ধা দেখিল কপিল-বিদ্যমানে॥
দণ্ডবৎ হৈয়া তাঁরে লাগিল কহিতে।
এ পথে সগরপুত্রে দেখেছ যাইতে॥
মহাঋষি কপিল যে বলিল তখন।
মম কোপানলে ভস্ম হৈল সর্ব্বজন॥
শুনিয়া ত অংশুমান যুড়িল স্তবন।
সেই বংশে আমার জনম তপোধন॥
অসমঞ্জপুত্র আমি সগরের নাতি।
তোমার মহিমা বলে কাহার শকতি॥
অংশুমান কহিলেন শুন মহামতি।
কেমনে হইবে মোর বংশের সদ্গতি॥
ব্রাহ্মণের কোপ নাহি থাকে এক তিল।
প্রসন্ন হইয়া তারে কহেন কপিল॥
মর্ত্ত্যলোকে যদি বহে প্রবাহ গঙ্গার।
তবে সে তোমার বংশ হইবে উদ্ধার॥
বিনয়েতে অংশুমান কহে তাঁর প্রতি।
কোথায় জন্মিল গঙ্গা কোথায় বসতি॥
কোথা গেলে পাইব সে গঙ্গাদরশন।
কহ মুনি শুনি সেই গঙ্গার জনম॥
গঙ্গার জন্মের কথা করেন প্রকাশ।
আদিকাণ্ড রচিল পণ্ডিত কৃত্তিবাস॥



**গঙ্গার জন্ম ও ভগীরথের জন্মকথা**

একদিন গোলোকে বসিয়া নারায়ণ।
পঞ্চমুখে গান করে দেব ত্রিলোচন॥
শিঙ্গা বলে শ্রীরাম ডম্বুরে বলে হরি।
পঞ্চমুখে রামনাম গান ত্রিপুরারি॥

লক্ষ্মী সহ বসিয়া আছেন মহাশয়।
শুনিয়া সে গান হইলেন দ্রবময়॥
দ্রবরূপ হইলেন নিজে চক্রপাণি।
সেই গঙ্গা জন্মিলেন পতিতপাবনী॥
সেই জল কমণ্ডলু পূরিয়া আদরে।
রাখিলেন তুলিয়া বিধাতা নিজ ঘরে॥
সেই গঙ্গা যদি পার আনিতে নৃপতি।
তবে সে সগরবংশ পাইবে সদ্গতি॥
অংশুমান, তোমারে দিলাম এই বর।
তব বংশ হেতু গঙ্গা হবেন গোচর॥
ঘোড়া লৈয়া অংশুমান অযোধ্যাতে যায়।
বিবরণ কহে আসি সগরের পায়॥
কপিলের স্থানে পাইলাম অশ্বধনে।
তাঁর কোপানলে মরিয়াছে সর্ব্বজনে॥
শুনিয়া সগর রাজা শোকাকুল মন।
পুত্রশোকে নিরবধি করেন ক্রন্দন॥
রাহুর দশায় জন্ম হইল যখন।
সে সবার আশা আমি ছেড়েছি তখন॥
অশুচি হইল যজ্ঞ না হইল সায়।
কি মতে পাবেন মুক্তি ভাবেন উপায়॥
স্বর্গেতে আছেন গঙ্গা করি কি প্রকার।
তাঁহা বিনে কিসে হবে বংশের উদ্ধার॥
অংশুমানে রাজ্য রাজা করি সমর্পণ।
গঙ্গারে আনিতে রাজা করিল গমন॥
গঙ্গা না পাইয়া তাঁর নিত্য বাড়ে শোক।
মরিয়া সগর রাজা গেল ব্রহ্মলোক॥
অংশুমান রাজ্য করে অযোধ্যানগরে।
তাঁর পুত্র হইল দিলীপ নাম ধরে॥
পুত্রে রাজ্য দিয়া গেল গঙ্গা আনিবারে।
তপ দশ হাজার বৎসর অনাহারে॥
গঙ্গা না পাইয়া গেল স্বর্গের উপর।
দিলীপ রাজত্ব করে যেন পুরন্দর॥
অপুত্রক রাজা দুঃখ ভাবেন অন্তরে।
দুই নারী থুয়ে গেল অযোধ্যানগরে॥
চলিল দিলীপ রাজা গঙ্গা-অনুসারে।
কঠোর তপস্যা করে থাকি অনাহারে॥
কভু জলাহার করে কভু অনাহার।
অযুত বৎসর সেবা করিল ব্রহ্মার॥
তথাপি না পায় গঙ্গা না হয় অশোক।
মরিয়া দিলীপ রাজা গেল ব্রহ্মলোক॥
অরাজক হৈল রাজ্য অযোধ্যানগর।
স্বর্গেতে চিন্তিত ব্রহ্মা আর পুরন্দর॥
শুনিয়াছি জন্মিবেন বিষ্ণু সূর্য্যকুলে।
কেমনে বাড়িবে বংশ নির্ম্মূল হইলে॥
ভাবিয়া সকল দেব যুক্তি করি মনে।
অযোধ্যাতে পাঠাইল প্রভু ত্রিলোচনে॥
দিলীপকামিনী দুই আছিলেন বাসে।
বৃষ-আরোহণে শিব গেলেন সকাশে॥
দোঁহাকার প্রতি কহিলেন ত্রিপুরারি।
মম বরে পুত্রবতী হবে এক নারী॥
মম বরে একের হইবে সুসন্ততি।
এই বর দিয়া গেল সর্ব্বদেবপতি॥
দশ মাস হৈল গর্ভ প্রসবসময়।
মাংসপিণ্ড মাত্র পুত্র হইল উদয়॥
পুত্র কোলে করিয়া কান্দেন দুইজন।
হেন পুত্রবর কেন দিলা ত্রিলোচন॥
অস্থি নাহি মাংসপিণ্ড চলিতে না পারে।
দেখিয়া হাসিবে লোক সকল সংসারে॥
কোলে করি নিল তাহা চুপড়ি-ভিতরে।
ফেলিবারে নিয়া গেল সরযূর তীরে॥
হেনকালে দেখিল বশিষ্ঠ তপোধন।
ধ্যানেতে জানিল তার সকল লক্ষণ॥
মুনি বলে থুয়ে যাও পথে শোয়াইয়া।
করুণা করিবে কেহ আতুর দেখিয়া॥
পুত্রে পথে শোয়াইয়া দোঁহে গেল ঘরে
অষ্টাবক্র মুনি যায় স্নান করিবারে॥
আট ঠাঁই বাঁকা মুনি গমনে কাতর।
বালক তেমনি করে পথের উপর॥
একদৃষ্টে অষ্টাবক্র তার পানে চায়।
মনে ভাবে আমারে এ দেখিয়া ভেঙায়॥
আমারে দেখিয়া যদি কর উপহাস।
মম ব্রহ্মশাপে হবে শরীরবিনাশ॥
যদি তব দেহ হয় স্বভাবে এমন।
মম বরে হও তুমি মদনমোহন॥
অষ্টাবক্র মুনি সেই বিষ্ণুর সমান।
যারে বর শাপ দেন কভু নহে আন॥

অষ্টাবক্র মুনি মহিমা চমৎকার।
দাণ্ডাইল উঠিয়া সে রাজার কুমার॥
ধ্যানে জানিলেন অষ্টাবক্র তপোধন।
বটে মহাপুরুষ এ দিলীপনন্দন॥
উভয় রাণীকে ডাকি আনে মুনিবরে।
পুত্র পেয়ে হরষিত দোঁহে গেল ঘরে॥
আসিয়া সকল মুনি করিল কল্যাণ।
থুইল সকলে তার ভগীরথ নাম॥
কৃত্তিবাস পণ্ডিত কবিত্বে বিচক্ষণ।
আদিকাণ্ডে গান ভগীরথের জনম॥



### গার মর্ত্ত্যে গঙ্গা-আনয়ন

পাঁচ বৎসরের হৈতে হাতে খড়ি দিল।
পড়িবারে বশিষ্ঠের বাড়ী পাঠাইল॥
বালকে বালকে দ্বন্দ্ব যখন বাড়িল।
জারজ বলিয়া গালি এক শিশু দিল॥
মনে ভগীরথ দুঃখী না দিল উত্তর।
বিষাদে আইল শিশু আপনার ঘর॥
সর্ব্বদা অস্থির হয় সজল নয়ন।
শয়নমন্দিরে শিশু করিল শয়ন॥
আকাশে হইল বেলা দ্বিতীয় প্রহর।
মাতা বলে পুত্র কেন না আইল ঘর॥
ডম্বরু হারায়ে যেন ফুকারে বাঘিনী।
মুনি কাছে কান্দি যায় দিলীপকামিনী॥
বশিষ্ঠ বলেন, মাতা, না কর ক্রন্দন।
বোষের মন্দিরে পুত্রে পাবে দরশন॥
আসি রাণী ভগীরথে কোলে করি নিল।
নেতের আঁচলে তার মুখ মুছাইল॥
বলিতে লাগিল ভগীরথের জননী।
কোন্ দুঃখে দুঃখী তুমি কহ যাদুমণি॥
কারে বাড়াইব কারে করিব কাঙ্গাল।
বন্দী মুক্ত করি যদি থাকে বন্দিপাল॥
কোন্ রোগে রোগী তুমি আমি ত না জানি।
এইক্ষণে করি সুস্থ শত বৈদ্য আনি॥
ভগীরথ বলে, মাতা, কহি নিবেদন।
রোগ দুঃখ নহে আজি পাই অপমান॥
বিরোধ বাধিল এক বালকের সনে।
জারজ বলিয়া গালি দিল সেই জনে॥
কোন্ বংশজাত আমি কাহার নন্দন।
ইহার বৃত্তান্ত, মাতা, কহ বিবরণ॥
পুত্রের হইলে দুঃখ মায়ে লাগে ব্যথা।
পুত্রে সম্বোধিয়া মাতা কহে সত্য কথা।
সগরের ছিল ষাট হাজার তনয়।
কপিল মুনির শাপে হৈল ভস্মময়॥
গঙ্গা যদি স্বর্গ হৈতে আইসেন ক্ষিতি।
তবে সে সগরবংশ পাইবে নিষ্কৃতি॥
ক্রমে তিন পুরুষ করিল আরাধন।
তবু গঙ্গা আনিতে নারিল কোন জন॥
দিলীপ তোমার পিতা গেল স্বর্গপুরে।
পাইলাম তোমা, পুত্র, মহেশের বরে॥
ঋষিরা দিলেন তোরে ভগীরথ নাম।
সূর্য্যবংশে জন্ম তব অযোধ্যাবিশ্রাম॥
শুনিয়া মায়ের কথা ভগীরথ হাসে।
হাসিয়া কহিল কথা জননীর পাশে॥
সূর্য্যবংশে ভূপতিরা নির্ব্বোধের প্রায়।
অল্পশ্রমে গঙ্গাদেবী কে কোথায় পায়॥
যদি আমি ধরি, মাতা, ভগীরথ নাম।
গঙ্গা আনি করিব সগরবংশত্রাণ॥
কান্দিয়া কহিছে ভগীরথের জননী।
তপস্যায় এক্ষণে না যাই বংশমণি॥
না থামিল ভগীরথ মায়ের বচনে।
মন্ত্রদীক্ষা নিল গিয়া বশিষ্ঠের স্থানে॥
যাত্রাকালে করে রাজা মায়ের স্মরণ।
দক্ষিণ নয়ন তার করিছে স্পন্দন॥
মায়ের চরণে আসি করিয়া প্রণতি।
প্রথমে সেবিতে গেল দেব সুরপতি॥
অনাহারে ইন্দ্রমন্ত্র জপে নিরন্তর।
ইন্দ্রসেবা করে সাত হাজার বৎসর॥
মন্ত্রবশ দেবতা রহিতে নারে ঘর।
আইলেন বাসব তাহারে দিতে বর॥
কোন্ বংশে জন্ম তব কাহার তনয়।
বর মাগি লহ যে অভীষ্ট তব হয়॥
প্রণাম করিয়া ইন্দ্রে বলিল বচন।
সূর্য্যবংশজাত আমি দিলীপনন্দন॥

সগরের ছিল ষাটি সহস্র তনয়।
কপিল মুনির শাপে হৈল ভস্মময়॥
স্বর্গেতে আছেন গঙ্গা দেহ সুরপতি।
তাহে মম বংশের হইবে সদগতি॥
ইন্দ্র বলে শুন বলি দিলীপকুমার।
আমা হৈতে দরশন না পাবে গঙ্গার॥
গঙ্গাকে আনিবে যদি আমি দেই বর।
একভাবে ভজ গিয়া দেব মহেশ্বর॥
গঙ্গারে আনিতে বাধা পাইবে পাষাণে।
গুহা মুক্ত করি আমি দিব সেইক্ষণে॥
ইন্দ্রের চরণে রাজা করিয়া প্রণতি।
কৈলাসে সেবিতে গেল দেব পশুপতি॥
ওকড়া ধুতুরা যে আকন্দ বিল্বপাত।
ইহাতেই তুষ্ট হন ত্রিদশের নাথ॥
কভু অনাহার কবে কভু নীরাহার।
দৃঢ় তপ করে দশ হাজার বৎসর॥
মহেশ বলেন শুন রাজার নন্দন।
অনাহারে এ তপস্যা কর কি কারণ॥
গঙ্গারে আনিবা তুমি আমি দিব বর।
একভাবে সেব গিয়া দেব গদাধর॥
শিবের চরণে পুনঃ করিয়া প্রণতি।
গোলোকে চলিয়া গেল যথা লক্ষ্মীপতি॥
একদিনে ভগীরথ কোটি মন্ত্র জপে।
গ্রীষ্মকালে তপ করে রৌদ্রের আতপে॥
শীত চারি মাস থাকে জলের ভিতর।
করিল এমত জপ চল্লিশ বৎসর॥
মন্ত্রবশ দেবতা রহিতে নারে ঘরে।
বর দিতে আসিয়া কহেন হরি তারে॥
তপস্যাতে তোমার আমার চমৎকার।
মাগ ইষ্ট বর দিব রাজার কুমার॥
ভগীরথ বলে, প্রভু, করি নিবেদন।
সগরের ছিল ষাটি হাজার নন্দন॥
কপিলের শাপেতে হইল ভস্মময়।
গঙ্গারে পাইলে তারা মুক্তিপদ পায়॥
কহিলেন সহাস্যবদনে চক্রপাণি।
গঙ্গার মহিমা, বাপু, আমি কিবা জানি॥
ভগীরথ বলে গঙ্গা নাহি দিবা দান।
তব পাদপদ্মেতে ত্যজিব আমি প্রাণ॥
শুনিয়া তাহারে হরি করেন আশ্বাস।
ব্রহ্মলোকে আছে গঙ্গা চল তাঁর পাশ॥
ছিল ব্রহ্মলোকেতে সামান্য যত জল।
মায়া করি হরিলেন হরি সে সকল॥
ব্রহ্মার সদনে প্রভু দিলেন দর্শন।
সম্ভ্রমে উঠিয়া ব্রহ্মা দিলেন আসন॥
পাদ্য দিতে যান ব্রহ্মা ঘরে নাহি জল।
জলহীন পাত্র মাত্র আছে অবিকল॥
কমণ্ডলুমধ্যে গঙ্গা পড়ে তাঁর মনে।
আস্তে-ব্যস্তে গিয়া ব্রহ্মা আনেন যতনে॥
গঙ্গাজলে বিষ্ণুপদ করেন ক্ষালন।
অঙ্ঘ্রিজা বলিয়া নাম এই সে কারণ॥
ভগীরথ রাজারে বলেন চিন্তামণি।
এই গঙ্গা লয়ে যাহ পতিতপাবনী॥
ব্রহ্মহত্যা গোহত্যাদি যত পাপ করে।
কুশাগ্রে পরশে যদি সব পাপে তরে॥
স্নানেতে কতেক পুণ্য বলিতে না পারি।
বংশের উদ্ধার কর লৈয়া গঙ্গাবারি॥
শ্রীহরি বলেন, গঙ্গা, করহ প্রস্থান।
অবিলম্বে মুক্ত কর সগরসন্তান॥
এত যদি কহিলেন প্রভু জগন্নাথ।
কান্দিয়া কহেন গঙ্গা প্রভুর সাক্ষাৎ॥
পৃথিবীতে কত শত আছে পাপিগণ।
আমাতে আসিয়া পাপ করিবে অর্পণ॥
হইয়া তাহারা মুক্ত যাবে স্বর্গবাসে।
আমি মুক্ত হব, প্রভু, কাহার পরশে॥
শ্রীহরি বলেন যত বৈষ্ণব জগতে।
তাঁহারা আসিয়া স্নান করিবে তোমাতে॥
বৈষ্ণবের সঙ্গতি বাসনা করি আমি।
বৈষ্ণবের সঙ্গেতে পবিত্র হবে তুমি॥
গঙ্গাকে কহিয়া এই বাক্য জগৎপতি।
শঙ্খ দিয়া বলিলেন ভগীরথ-প্রতি॥
আগে আগে যাহ তুমি শঙ্খ বাজাইয়া।
পশ্চাতে যাইবেন গঙ্গা তোমাকে দেখিয়া॥
বিরিঞ্চি বলেন, রাজা, তুমি পুণ্যবান্।
তোমা হৈতে তিন লোক পাবে পরিত্রাণ॥
ভগীরথ, আমার এ রথ তুমি লহ।
এ রথে চড়িয়া আগেতে তুমি যাহ॥

